স্বাস্থ্য পরিবারের শাস্তি এবং শ্রীমতী গান্ধীর মন্ত্রী সভাতেও চাবন কেন্দ্রীয় মন্ত্রকের দায়িত্বপ্রাপ্ত হন। ১৯৭৮ সালে কংগ্রেস-ই ছেড়ে চাবন কংগ্রেস-স দলে যোগ দেন এবং লোকসভায় বিরোধী নেতার ভূমিকায় অবতীর্ণ হন। ব্যক্তিত্ব ও বাগ্মিতার জন্য সেখানেও তিনি শ্রদ্ধা অর্জন করেছেন। জনতা সরকারের আমলে তিনি উপ-প্রধানমন্ত্রীর দায়িত্ব নেন। তিনি মৃত্যুর পূর্ব পর্যন্ত ৮-ম অর্থ কমিশনের চেয়ারম্যান হিসাবে কাজ করেন।

এই সভা প্রয়াত নেতার মৃত্যুতে গভীর শোক ও মর্মবেদনা প্রকাশ করছে। তাঁর স্মৃতির প্রতি আন্তরিক শ্রদ্ধা জানাচ্ছে এবং শোকসন্তপ্ত পরিবারের প্রতি সমবেদনা জ্ঞাপন করছে।

আমি মাননীয় সদস্যগণকে ২ (দু') মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত নেতার প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ জানাচ্ছি।

( সভার সদস্যগণ দুই মিনিট নীরবে দণ্ডায়মান থাকিয়া প্রয়াত ওয়াই, বি. চাবনের প্রতি তাঁদের শ্রদ্ধা নিবেদন করেন। )

ত্রিপুরার প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রয়াত প্রফুল্লকুমার দাসের
"স্মৃতি তর্পন"

আমি গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, ত্রিপুরার প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্লকুমার দাস আজ আর আমাদের মধ্যে নেই। একান্ন বছর বয়সে তিনি গত ২ রা জানুয়ারী, ১৯৮৫ ইং বেলা এগার বটায় কলকাতা মেডিকেল কলেজ হাসপাতালে পরলোক গমন করেছেন। মৃত্যুকালে তিনি স্ত্রী ও দুই কন্যা সহ বহু আত্মীয়স্বজন রেখে গেছেন।

১৯৩৪ সনের ১লা এপ্রিল প্রফুল্লকুমার দাস তৎকালীন পূর্ব পাকিস্তানের কুমিল্লা জেলার শালধর গ্রামে জন্মগ্রহন করেন। তাঁর পিতার নাম ছিল মহেন্দ্র দাস কুমিল্লার ঈশ্বরচন্দ্র পাঠশালাতে পড়াশুনা সমাপ্ত করে তিনি সক্রিয় রাজনীতিতে যোগদান করেন। ১৯৫০ সনে ত্রিপুরায় আসার পর রেশমবাগান প্রাইমারী স্কুলে শিক্ষকতার কাজে যোগদান করেন। কিছুদিন তিনি আইনজীবি হিসাবেও কাজ করেন। তিনি তপশিলী জাতি সমিতির সভাপতিও ছিলেন। ১৯৬২ সালে বেলিয়াঘুড়া থেকে আঞ্চলিক পরিষদের সভ্য নির্বাচিত হন। ১৯৬৭ সালে শচীন্দ্রলাল সিংহের মন্ত্রীসভায় তিনি ছিলেন কারা ও পশুপালন দপ্তরের মন্ত্রী। ১৯৭২ সালে তিনি পামটিয়া বিধানসভা কেন্দ্র থেকে পুনরায় নির্বাচিত হন এবং ১৯৭৭ সালে লোকসভা নির্বাচনের আগে কংগ্রেস দল থেকে পদত্যাগ করে সি. এফ, ডি, দলে যোগ দেন। ঐ বছর ১লা এপ্রিল সুখময় সেনগুপ্তের নেতৃত্বাধীন কংগ্রেস সরকারের পতন ঘটিয়ে তিনি সি, এফ, ডি, এবং সি, পি, এম, কোয়ালিশন মন্ত্রী সভার মুখ্যমন্ত্রী হন।

পরবর্তী সময়ে প্রয়াত দাস কংগ্রেস ( ই ) দলে যোগ দেন।

এই সভা প্রয়াত নেতার প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করছে এবং শোক সন্তপ্ত পরিবারের প্রতি গভীর সমবেদনা প্রকাশ করছে।

আমি মাননীয় সদস্যবর্গকে ২ (দু) মিনিট দণ্ডায়মান অবস্থায় প্রয়াত প্রফুল্ল কুমার দাসের প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করব।

( সভার সদস্যগণ দুই মিনিট নীরবে দণ্ডায়মান থাকিয়া প্রয়াত প্রফুল্ল কুমার দাসের প্রতি তাঁদের শ্রদ্ধা নিবেদন করেন )।

ত্রিপুরার প্রাক্তন মন্ত্রী প্রয়াত রাজপ্রসাদ চৌধুরীর

"স্মৃতি তর্পণ"

আমি গভীর দুঃখের সাথে জানাচ্ছি যে ত্রিপুরার প্রাক্তন মন্ত্রী রাজপ্রসাদ চৌধুরী গত [illegible] মার্চ, ১৯৮৫ ইং শান্তির বাজারের নিকট কাঠালছড়াতে তাঁর নিজ বাসভবনে পরলোক গমন করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৬ বৎসর।

৯৯ খ্রীষ্টাব্দে স্বাধীন ত্রিপুরার কাসাছেড়া অঞ্চলে এক রিয়াং পরিবারে তিনি জন্মগ্রহণ করেন। আর্থিক অস্বচ্ছলতার জন্য তিনি বাল্যকালে শিক্ষালাভ থেকে বঞ্চিত হন। [illegible] রতনমণি রিয়াং-এর নেতৃত্বে ত্রিপুরায় সামন্ত রাজতন্ত্রের বিরুদ্ধে যে রিয়াং বিদ্রোহ সংঘটিত হয় তাঁর সঙ্গে তিনি যুক্ত ছিলেন। পরবর্তী সময়ে তিনি জাতীয় কংগ্রেসে যোগদান করেন। ১৯৫৭ সালে তিনি কাঞ্চনপুর কেন্দ্র থেকে আঞ্চলিক পরিষদের সভ্য নির্বাচিত হন। ১৯৬২ সালের নির্বাচনেও ঐ কেন্দ্র থেকে তিনি পুনরায় নির্বাচিত হন এবং ১৯৬৩ সালে শচীন্দ্রলাল সিংহ যখন ত্রিপুরায় মন্ত্রীসভা গঠন করেন তখন তিনি উপজাতি দপ্তরের মন্ত্রীরূপে কার্যভার গ্রহন করেন। তিনি ছিলেন মিষ্টভাষী সদালাপী, তাঁর ব্যবহার ছিল সহজ ও সরল, জাতি উপজাতি ঐক্যে তিনি ছিলেন বিশ্বাসী। তাঁর মৃত্যুতে ত্রিপুরাবাসী একজন জনদরদী নেতাকে হারাল।

এই সভা প্রয়াত নেতার প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করছে এবং শোকসন্তপ্ত পরিবারের প্রতি গভীর সমবেদনা প্রকাশ করছে।

আমি মাননীয় সদস্য মহোদয়গণকে ২ (দু') মিনিট দণ্ডায়মান অবস্থায় নীরবতা পালনের জন্য অনুরোধ করব।

( সভায় সদস্যগন দুই মিনিট নীরবে দণ্ডায়মান থাকিয়া প্রয়াত রাজপ্রসাদ চৌধুরীর প্রতি শ্রদ্ধা নিবেদন করেন )।

মিঃ স্পীকার ঃ— এই সভা আগামী সোমবার, ১৮ই মার্চ, ১৯৮৫ ইং বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতুবী রহিল।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

Monday, the 18th March, 1985.

The House met in the Assembly House, Agartala (Ujjayanta Palace) at 11-00 A.M. on Monday the 18th March, 1985.

## PRESENT

Shri Amarendra Sharma, Speaker in the Chair, the Deputy Speaker, the Chief Minister, the Deputy Chief Minister, 10 Hon' Minister and 39 Members.

## STARRED QUESTIONS

Mr. Speaker :—আজকের কার্য্য সূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদিগের নাম ডাকিলে তিনি তাঁর নামের পার্শ্বের উল্লেখিত যে কোন প্রশ্নের নাম্বার বলবেন। সদস্যগণ প্রশ্নের নাম্বার জানালে সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয় জবাব প্রদান করবেন। শ্রীসুবোধ চন্দ্র দাস।

শ্রীসুবোধ চন্দ্র দাস :— এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৯ স্যার।

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— কোয়েশ্চান নং ৯ স্যার।

### প্রশ্ন

১) আগামী কতদিনের মধ্যে ধর্মনগর, উদয়পুর ও কৈলাশহরে নোটিফায়েড এরিয়ার সর্বত্র পানীয় জল সরবরাহের জন্য রেসিডেনসিয়াল কানেকশান দেওয়া সম্ভব হবে বলে আশা করা যায়? এবং

২) এই ব্যাপারে কোথায় কি ধরনের উদ্যোগ গ্রহন করা হয়েছে তার বিবরণ?

### উত্তর

১) রেসিডেনসিয়াল কানেকশান দেওয়ার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে তবে কবে পর্য্যন্ত দেওয়া হইবে তা এখনই বলা সম্ভব নহে।

২) কাকড়ি, গোমতী ও মনু নদী হইতে সারফেস ট্রিটমেন্ট প্লেন্টের মাধ্যমে জল পরিশ্রুত করিয়া যথাক্রমে ধর্মনগর, উদয়পুর ও কৈলাসহর পানীয় জল সরবরাহ করার পরিকল্পনা হাতে নেওয়া হইয়াছে এবং তাহা সম্পূর্ণ হইলেই রেসিডেনসিয়েল কানেকশান দেওয়া সম্ভব হইবে।

শ্রীসুবোধ চন্দ্র দাস :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ধর্মনগর, কৈলাসহর ও উদয়পুর নোটিফায়েড এরিয়া অভ্যন্তরে কত হাজার পানীয় জল সরবরাহের কানেকশান দেওয়া যাবে আশা করা যায় ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :—স্যার, আমরা যে পরিকল্পনা নিচ্ছি তাতে সমগ্র শহরগুলিতে ওয়াটার সাপ্লাই ডোমিষ্টিক কানেকশান দেওয়া যাবে।

শ্রীকেশব মজুমদার :— সাপ্লিমেণ্টারী স্যার, উদয়পুর নোটিফায়েড এরিয়ার মধ্যে ওয়াটার সাপ্লাইয়ের জন্য একটা জায়গা অধিগ্রহণ করার জন্য পরিকল্পনা নেওয়া হয়েছিল কিন্তু পরবর্ত্তী কালে সেটা বন্ধ হয়ে যায়। কাজেই এখন নূতন কি ব্যবস্থা গ্রহন করা হয়েছে এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :—স্যার, আমি আগেই বলেছি যে তিনটি জায়গাতেই আমরা একশান নিচ্ছি। ধর্মনগরে ২.০৯ একর জমি অধিগ্রহন কাজ চলছে এবং গভার্নমেণ্ট অব ইণ্ডিয়ার কাছ থেকে ১.৩৪ লক্ষ টাকার স্যাংশান পেয়েছি। আর উদয়পুর ও কৈলাশহরে একুইজিশানের কাজ এগিয়ে চলছে। সোনামুড়াতে জলের সংকট তীব্র। তার জন্য সোনামুড়াতে আমরা কাজ হাতে নিয়েছি এবং ৭ম পরিকল্পনা কালে সারফেস ওয়াটার প্লেণ্টের মাধ্যমে সবগুলি সহরকেই কাভার করার জন্য আমরা ব্যবস্থা নেব।

মিঃ স্পীকার :— শ্রীতরণী মোহন সিনহা।

শ্রীতরণী মোহন সিনহা :— কোয়েশ্চান নং ১৭ স্যার।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— কোয়েশ্চান নং ১৭ স্যার।

প্রশ্ন

১) ত্রিপুরায় ব্লক ভিত্তিক অগ্নি নির্বান গাড়ী দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২) যদি থাকে তবে পরিকল্পনা নেওয়ার পর হইতে এখন পর্যন্ত কয়টি ব্লকে কতটি গাড়ী দেওয়া হইয়াছে ও কয়টি ব্লকে এখনো দেওয়া হয় নাই।

৩) এখনও গাড়ী দেওয়া হয় নাই এমন ব্লকগুলিতে কবে পর্যন্ত অগ্নি নির্বান গাড়ী দেওয়া হইবে বলে আশা করা যায় ?

উত্তর

১) হ্যাঁ।

২) তেলিয়ামুড়া রাইমা শর্মা ও গণ্ডাছড়াতে গাড়ী দেওয়া হয়েছে, শান্তির বাজার শীঘ্রই একটি গাড়ী দেওয়া হবে। অন্যান্য ব্লকের যে সব জায়গাতে অগ্নি নির্বান যন্ত্র নেই, সেখানেও এগুলি চালু করার ব্যবস্থা করা হবে।

শ্রীতরণী মোহন সিন্‌হা :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলেছেন যে তিনটি ব্লকে গাড়ী দেওয়া হয়েছে। কিন্তু কুমারঘাটে ও সাব্রুম মহকুমা এগুলি অত্যন্ত দুর্গম অঞ্চল। কিছুদিন আগে কুমারঘাটে অগ্নিনির্বাপক গাড়ীর অভাবে মন্নু ব্যারেজের অফিস বাড়ীগুলি পুড়ে গেছে। ব্লকগুলিতে অগ্নিনির্বান গাড়ী দেওয়ার পরিকল্পনা সত্বেও কেন এখনও গাড়ী দেওয়া হচ্ছে না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার, এটা অত্যন্ত দুঃখ জনক যে শুধু কুমারঘাটেই নয় শান্তির বাজারেও অগ্নি নির্বান গাড়ী না থাকার ফলে লক্ষ লক্ষ টাকার ক্ষতি হয়েছে।

আমাদের এই দপ্তরের অসুবিধা হচ্ছে ছোট্ট জায়গার জন্য আমরা ট্রেনিং প্রোগ্রাম করতে পারছি না। আমাদের এই অফিসটা স্থানান্তরিত করার ব্যবস্থা করেছি ফলে কাজটা আরও দ্রুত করতে পারব বলে আশা করছি। আমবাসা ও কুমারঘাট আমাদের প্রায়রিটি লিষ্টে আছে, এ জায়গা গুলিতে আমরা আগে গাড়ী দেওয়ার চেষ্টা করব, আর শান্তির বাজারেও আমরা ২/১ মাসের মধ্যে গাড়ী দিতে পারব বলে আশা করছি।

শ্রীজওহর সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, বামফ্রন্ট সরকারে আসার পর অগ্নি নির্বাপক দপ্তরের কাজের জন্য কতটি নূতন গাড়ী কিনেছেন এবং বর্ত্তমানে কতটি গাড়ী সার্ভিস দিচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার, আলাদা প্রশ্ন করলে উত্তর জানাব।

মিঃ স্পীকার :— শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— কোয়েশ্চান নং ৩৪ স্যার।

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— কোয়েশ্চান নং ৩৪ স্যার।

প্রশ্ন

১) অমরপুর মহকুমার নগরাই, পঙ্কু ও ধনলেখা মাঠে জল সেচ ব্যবস্থার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

২) থাকিলে কবে নাগাদ তাহার কাজ শুরু করা হইবে বলে আশা করা যায়?

উত্তর

১) নগরাই বাড়ী মাঠে নগরাইছড়া হইতে একটি লিফট ইরিগেশান প্রকল্প ১৯৮৪-৮৫ সালের বাজেটে ধরা হয়েছে।

পক্ষু ও ধনলেখা মাঠের জন্য কোন পরিকল্পনা আপাততঃ নাই।

১) বিস্তারিত জরিপের পর পরিকল্পনা তৈরী হইলে কাজ আরম্ভ করা হইবে

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— সাপ্লিমেন্টারী স্যার. নগরাই বাড়ী মাঠ অমরপুর ডিভিশানের একটি মাঠ। সেখানে অর্দ্ধেকেরও কম ফসল পাওয়া যাচ্ছে এবং তার কারন হচ্ছে সেখানে জলের অভাব প্রায় সময়ই থাকে, কিন্তু ছড়াগুলিতে প্রচুর জল থাকে। সামান্য পরিকল্পনা নিলেই সেখানে ফসল উৎপাদনের একটা বিরাট পরিবর্তন আনা যেত। মাননীয় মন্ত্রী মহোদয়কে এ সম্পর্কে বহুবার অবহিত করা হয়েছে, কিন্তু তিনি এই ব্যাপারে কোন গুরুত্ব দিচ্ছেন না, গুরুত্ব দেওয়া উচিৎ কিনা এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— স্যার, আমি আগেই বলেছি যে নগরাই বাড়ী স্কীমটা আমরা হাতে নিয়েছি। পক্ষু ও ধনলেখা মাঠের জন্য কোন পরিকল্পনা নেইনাই, নগরাই বাড়ী প্রকল্পটি তৈরী হলেই আমরা এগুলি করব

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেন্টারী স্যার, এই যে দুইটি মাঠ আছে সেখানে জল সেচের কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :—স্যার, আমি তো বলেছি একটা নেওয়া হয়েছে, আর একটা নেওয়া হবে স্কীমের প্রশ্ন যদি আসে তাহলে নেওয়া যেতে পারে আমাদের আর্থিক অবস্থা এবং সঙ্গতি অনুযায়ী।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— সাপ্লিমেন্টারী স্যার, অমরপুর অঞ্চলে যে সব মাঠগুলিতে জলসেচ কিছু করা হয়েছিল সেগুলি ভেঙ্গে যাওয়ার উপক্রম হয়েছে, সরকার এটা দূর করার জন্য সচেষ্ট হয়েছেন কিনা ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— স্যার, নির্দিষ্ট করে বললে সেটা করা যাবে।

মিঃ স্পীকার—মাননীয় সদস্য শ্রীজওহর সাহা।

শ্রীজওহর সাহা :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৩৫।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৩৫।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ক) এ, টি, পি, এল, ও, নেতা বিনন্দ জমাতিয়া আত্মসমর্পণ করার পর | ১। ২৩.৭.৮৩ ইং পর থেকে নিম্নলিখিত ঘটনাগুলি টি এন ভি দ্বারা সংঘটিত |

রাজ্যে এ পর্য্যন্ত টি, এন, ভি, উগ্রপন্থী দ্বারা কতটি হামলা ও লুটতরাজ সংগঠিত হয়েছে।

হয়েছে—

| | | |
|---|---|---|
| ১। | খুন | ৩১টি |
| ২। | ডাকাতি | ২১টি |
| ৩। | অপহরণ | ২টি |
| ৪। | অন্যান্য | ৩টি |
| | মোট— | ৫৭টি |

প্রশ্ন

খ) এতে কত টাকা মূল্যের জিনিষপত্র ও কি পরিমাণ অস্ত্র খোয়া গিয়াছে, পৃথক পৃথক হিসাব, এবং

উত্তর

খ) ২৩.৭.৮৩ ইং হইতে ৩১.৮৫ ইং পর্য্যন্ত নিম্নলিখিত জিনিষপত্র, নগদ টাকা ও অস্ত্র খোয়া গিয়াছে :-

১) নগদ অর্থ —৯৮.৭০১ টাকা

২) বস্ত্রাদি এবং ষ্টেশনারি জিনিষপত্র বাবং —৬,০০০ টাকা।

৩) ভি ডি ও সেট, জেনেরেটর এবং ফিল্মসহ —৩৫,০০০ টাকা (আনুমানিক)

৪) হাত ঘড়ি ৯টি ২,০০০ টাকা (আনুমানিক)

৫) ·৩০৩ রাইফেল —১১ টি

৬) এল. এম জি — ২ টি

৭) ৭·৬২ এস এল. আর — ৭ টি

৮) ষ্টেনগান — ৩ টি

৯) ৯ এম. এস. পিস্তল — ২ টি

১০) ·৩৮ রিভলবার — ১ টি

১১) গ্রেনেড — ৩ টি

গ) এ পর্য্যন্ত কি কি অস্ত্র উদ্ধার করা হয়েছে।

গ) এখন পর্য্যন্ত কোন অস্ত্র উদ্ধার করা যায় নাই।

| | |
|---|---|
| ঘ) উদ্ধার করা সম্ভব না হলে তাহার কারণ ? | ঘ) উদ্ধারের জন্য জোর তদন্ত এবং চেষ্টা চলিতেছে। |

শ্রীজওহর সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, উগ্রপন্থীরা বিভিন্ন জায়গায় তাদের সেই আক্রমণ এবং সন্ত্রাসের ফলে যারা মারা গিয়েছে তাদের মধ্যে কোন সরকারী কর্মচারী আছে কিনা এবং কোন দপ্তরের কত জন। যারা নিহত হয়েছেন তাদের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—স্যার, এই ফিগারটা এখন আমাদের কাছে নেই। যারা মারা গিয়েছেন তাদের পরিবারকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে এবং পরিবারের একজনকে সরকারী কাজ দেওয়া হয়েছে ?

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসমীর কুমার নাথ।

শ্রীসমীর কুমার নাথ : মিঃ স্পীকার স্যার এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৬৮।

শ্রীবিদ্যুনাথ মজুমদার :— মিঃ স্পীকার স্যার এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৬৮।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ধর্মনগর বিভাগে বন্যানিয়ন্ত্রনের জন্য কাকরী নদীর উভয় তীরে বাঁধ নির্মানের কোন পরিকল্পনা সরকার নিয়েছেন কিনা, | ১। হাঁ। |
| ২। যদি নিয়ে থাকেন তাহলে কবে নাগাদ উহার কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়, | ২। প্রথম পর্যায়ে কাকড়ী নদীর বাম তীরে কৃষ্ণপুর হইতে রেল রাস্তা পর্যন্ত ২ (দুই) কিঃ মিঃ দীর্ঘ একটি বন্যা নিরোধ বাঁধের প্রকল্প তৈরী হয়েছে। প্রকল্পটি টেকনিক্যাল এডভাইসরি কমিটি—এর অনুমোদন এবং তৎপর ব্যয় মঞ্জুরী পেলে ইহার রূপায়নের কাজ হাতে নেওয়া হবে। |
| ৩। যদি না নিয়ে থাকেন তাহলে তার কারণ ? | ৩। প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না। |

শ্রীসমীর কুমার নাথ :— সাপ্লিমেন্টারী স্যার, রেল লাইনের উত্তর দিকে কাকড়ী নদীর পাড়ে হুড়ুয়া জামিয়ালা দীঘলবাগ গ্রামের যে জনসাধারণ রয়েছেন তাদের জনজীবনে চলাফেরার যে বিপর্য্যয় দেখা দিয়েছে এবং যত দিন পর্য্যন্ত বন্যানিয়ন্ত্রনের কাজ

হয় নাই তত দিন পর্য্যন্ত তাদের কোন সমস্যার সমাধান সম্ভব হবে না। এমন কি কৃষকেরও কৃষি জমির ফসল প্রতি বছর নষ্ট হতো তাই এই বন্যা নিয়ন্ত্রন বাঁধ কত দিনের মধ্যে সম্ভব হবে বলে সরকার আশা করেন?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— মিঃ স্পীকার স্যার, নানা কারনে সেটা হচ্ছে না, রেল দপ্তরের সঙ্গে আমাদের কিছু প্রশ্নের অসামঞ্জস্য দেখছি তাই হচ্ছে না।

১। ধর্মনগর সহর ও তৎসংলগ্ন অঞ্চল বন্যার কবল থেকে রক্ষা করার নিমিত্তে একটি প্রকল্প রচনা করা হয়েছে। এই প্রকল্প কৃষ্ণপুর হইতে বর্তমান রেলসেতুর নিম্নবর্তী অঞ্চল দীঘলবাগ পর্যান্ত কাকড়ীর বাম তীরে ৬·৩৩ কি মিঃ এবং ডান তীরে ৩·১০ কিঃ মিঃ লম্বা বন্যা নিয়ন্ত্রন বাঁধ ধরা হইয়াছে। প্রকল্প অনুযায়ী কাকড়ী নদীর উভয় তীরে বাঁধ তৈরীর ব্যাপারে রেল দপ্তরের অনুমোদন চাওয়া হয়েছিল উভয় তীরে বাঁধ নির্মিত হলে রেল সেতুর ক্ষতি সাধন হবে বলে রেল দপ্তর মনে করে। রেল দপ্তরের এই আপত্তির দরুন ১৯৮২ সালের অনুষ্ঠিত ষ্টেট টেকনিক্যাল এডভাইসারী কমিটির বৈঠকে পরিকল্পনাটি অনুমোদিত হয়নি। রেল দপ্তরের অভিপ্রায় অনুযায়ী প্রকল্পটির কারীগরী তথ্যাদির বিস্তারিত বিবরণ পরীক্ষা নিরীক্ষার জন্য প্রেরণ করা হয়েছিল এবং তৎপরবর্ত্তী সময়ে এ ব্যাপারে রেল দপ্তরের সাথে আলোচনা হয়।

২। ১৯৮৩ সালের অক্টোবর মাসে রেল দপ্তর বর্ত্তমান রেল সেতুর দৈর্ঘ্য বাড়ানোর জন্য ৩০ (ত্রিশ) লক্ষ টাকা চেয়েছেন। রেলসেতুর দৈর্ঘ্য বাড়ানো সহ সমস্ত পরিকল্পনাটির এষ্টিমেট হয়েছে ৭৪,০৫,৫০০ টাকা। পরিকল্পনার এষ্টিমেট ৬০ (ষাট) লক্ষ টাকার বেশী হওয়ায় উহা সেন্ট্রাল ওয়াটার কমিসনের (সি. ডবলিউ. সি) টেকনিক্যাল অনুমোদন দরকার হবে। সেন্ট্রাল ওয়াটার কমিশনের অনুমোদন এবং তৎপরবর্ত্তী যাবতীয় নিয়মানুযায়ী কাজগুলি সম্পন্ন করতে প্রচুর সময় লাগবে।

৩। তাই ধর্মনগর সহরকে বন্যা কবল হতে রক্ষা করার গুরুত্ব হেতু প্রথম পর্য্যায় কাকড়ী বাম তীরে কৃষ্ণপুর হইতে রেল রাস্তা ২ (দুই) কিঃ মিঃ দৈর্ঘ্য একটি বাধ দেওয়ার পরিকল্পনা তৈরী করা হইয়াছে। এই পরিকল্পনাটির এষ্টিমেট হয়েছে ১০,১৫,৫০০ টাকা। আশা করা যায় পরিকল্পনাটি আগামী টেকনিক্যাল এডভাইসারী কমিটিতে পেশ করা হবে। টেকনিক্যাল এডভাইসারী কমিটির অনুমোদন এবং তৎপরবর্ত্তী বাঁধ মঞ্জুরী ও জমি অধিগ্রহণ হলে পরে রূপায়নের কাজ আরম্ভ হবে।

এছাড়া দীঘলবাগের নিম্নবর্ত্তী অঞ্চলে জুরী নদীর তীরে আরও দুইটি বন্যা নিরোধ প্রকল্প হাতে নেওয়া হয়েছে যথা :—

১। কোদালিয় বন্যা নিরোধ বাঁধ :— আশা করা যায় এই পরিকল্পনাটি আগামী টেকনিক্যাল এড্ভাইসারী কমিটিতে পেশ করা হবে।

২। তুলগাঁও তিনকাকড়ী বন্যা নিরোধ বাঁধ :— এই প্রকল্পের জরিপের ও অনুসন্ধানের কাজ চলিতেছে। অনুসন্ধান কাজের পর এষ্টিমেট তৈরী করে যথা সময়ে টেকনিক্যাল এড্ভাইসারী কমিটিতে পেশ করা হবে।

শ্রীসুবোধ চন্দ্র দাস :— সাপ্লিমেন্টারী স্যার, এই রেলপথ স্থাপনের কাকড়ী নদীর বন্যায় ভয়াভহ আকার ধারন করবে এই ব্যাপারে খবরা খবর নেওয়ার জন্য বন্যা নিয়ন্ত্রন কমিটির সাথে যোগাযোগ মাননীয় মন্ত্রী মহোদয় করবেন কিনা?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যে বিষয়টি দৃষ্টি আকর্ষন করেছেন, আমি সেটা খোঁজ নেব।

মিঃ স্পীকার :— শ্রীমনোরঞ্জন মজুমদার।

শ্রীমনোরঞ্জন মজুমদার :— অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৩৪

মাননীয় মুখ্যমন্ত্রী :— অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৩৪।

প্রশ্ন

১। ১৯৮০ ইং সন হইতে ১৯৮৫ ইং সনের ৩১শে জানুয়ারী পর্য্যন্ত সীমান্তে কত সংখ্যক গবাদিপশু অপহৃত হইয়াছে; ( বিভাগ ভিত্তিক হিসাব )

২। যে সকল পরিবারের গরু বাছুর চুরি গিয়াছে তাহাদিগকে সরকার হইতে কোন প্রকার অনুদান বা আর্থিক সাহায্য দিয়াছেন কিনা?

উত্তর

১। প্রথম প্রশ্নের উত্তর হচ্ছে ১৯৮০ ইংতে অপহরণের ঘটনা খোয়াই ২৬, সদর ৫১, সোনামুড়া ৩৬, বিলোনিয়া ১৪, সাব্রুম ১, অমরপুর ১, কৈলাসহর ১১, কমলপুর ১২। অপহৃত গবাদি পশুর সংখ্যা খোয়াই ৭৭, সদর ১৪১, সোনামুড়া ৯৬, বিলোনীয়া ৪৫, সাব্রুম ২, অমরপুর ৩, কৈলাশহর ২০, কমলপুর ৪৩। ১৯৮১ ইংতে অপহরনের ঘটনা খোয়াই ৩৮, সদর ৭১, সোনামুড়া ৪১, বিলোনিয়া ১৯, সাব্রুম ৭, অমরপুর ২, কৈলা-সহর ১৮, কমলপুর ১। অপহৃত গবাদি পশুর সংখ্যা খোয়াই ১১৫ সদর ১৮৩, সোনামুড়া ৮৮, বিলোনীয়া ৮৬, সাব্রুম ২১, অমরপুর ৯, কৈলাশহর ২৭, কমলপুর ৬। ১৯৮২ ইংতে অপহরনের ঘটনা খোয়াই ৩৭, সদর ৩৯ সোনামুড়া ৪১, বিলোনীয়া ১৪ সাব্রুম ৫, অমরপুর ১, কৈলাশহর ৯, কমলপুর ৫। অপহৃত গবাদি পশুর সংখ্যা খোয়াই ১০৮, সদর ৯৬, সোনামুড়া ১০৭, বিলোনীয়া ৩৮, সাব্রুম ১৭, অমরপুর ১, কৈলাশহর

২৯, কমলপুর ৮,। ১৯৮৩ ইংতে অপহরনের ঘটনা খোয়াই ৭২, সদর ২২, সোনামুড়া ২৪, বিলোনীয়া ৪, সাক্রুম ৪, অমরপুর ১, কৈলাশহর ৫, কমলপুর ১০। অপহৃত গবাদি পশুর সংখ্যা খোয়াই ১০৬, সদর ৯০, সোনামুড়া ৬২, বিলোনীয়া ১৭, সাব্রুম ১১। অমরপুর ০, কৈলাশহর ৯, কমলপুর ১৭। ১৯৮৪ ইংতে অপহরনের ঘটনা খোয়াই ৪৮, সদর ২৭।

সোনামুড়া ১২, বিলোনীয়া ২, সাক্রুম ০ কৈলাশহর ১১, কমলপুর ২৪। অপহৃত গবাদি পশুর সংখ্যা খোয়াই ১২৩, সদর ৬৯, সোনামুড়া ৫২, সাক্রুম ৫. অমরপুর ৯ কৈলাশহর ২৪, কমলপুর ৯০। ১৯৮৫ইংতে অপহরনের ঘটনা খোয়াই ৫. সদর ১ কৈলাশহর ১, কমলপুর ২। অপহৃত গবাদি পশুর সংখ্যা খোয়াই ১৮, সদর ৩, কৈলা-শহর ৩, কমলপুর ৪।

২। এইটাতে ক্ষতিপূরণের ব্যবস্থা নাই। তবে খুব সম্ভব আমরা বিভিন্ন দিক দিয়ে সাহায্য করে থাকি।

শ্রীমনোরঞ্জন মজুমদার :— সাপ্লিমেন্টারী স্যার, এই যে গবাদি পশুগুলি চলে যাচ্ছে এগুলির সবগুলিই কি সীমান্তের ওপারে নিয়ে যাওয়া হচ্ছে না কি দেশের অভ্যন্তরে এইগুলি অপহৃত হচ্ছে, যেগুলি অপহৃত হয়েছে সেগুলি উদ্ধার করা সম্ভব হয়েছে কিনা আর যাদের এইগুলি চুরি হচ্ছে তারা ব্যাংক থেকেও এখন ঋন পায়না. এখন আর সেইটা সম্ভব না। তাই তারা একটা গবাদি পশু কিনতে জমি জমা বিক্রী করে সর্ব্বস্বান্ত হয়ে যাচ্ছে। এই সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছ থেকে শুনতে চাই।

মাননীয় মুখ্যমন্ত্রী :— মাননীয় সদস্য একটি গুরুত্বপূর্ণ সমস্যার দিকে হাউসের দৃষ্টি আকর্ষণ করেছেন। আমাদের বিরাট সীমান্ত বাংলাদেশের সঙ্গে। যা অন্য কোন রাজ্যে নেই। প্রায় বেষ্টিত বলা যায়। এবং সেই ক্ষেত্রে শতকরা ৫০ ভাগ বি এস, এফ, আমাদের নেই। এই ব্যাপারে আমরা দিল্লীতে আকর্ষন করেছি ২টো বি, এস, এফ, ক্যাম্পের মাঝখানে যে জায়গা থাকে তা বি এস. এফরা কাভার করতে পারেনা। এই যে জায়গাগুলি যে ঘটনার কথা উল্লেখ করা হয়েছে, সীমান্তের ঘটনা উল্লেখ করা হয়েছে। এইটা লক্ষ্য করবার বিষয় যে যারা ডাকাতি করতে আসছে তারা সশস্ত্র হয়ে আসে। গ্রামবাসীদের পক্ষে তাদের রোধ করা কঠিন। আমরা গ্রামরক্ষী বাহিনীকে শক্তিশালী করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। অনেক জায়গাতে তাদের নিয়ে মিটিং করা হয়েছে গ্রাম প্রধানদের নিয়ে। আমি আশা করব মাননীয় সদস্যরা এই ব্যাপারে সাহায্য করবেন। আপনারা জানেন আমাদের এখানে পুলিশের সংখ্যাও কম। বি, এস এফ, ক্যাম্পের মাঝখানে পুলিশ ক্যাম্প বসিয়ে বি, এস,এফকে সাহায্য করবে সেইরকম পুলিশ আমাদের

নেই। সেটা মাননীয় সদস্যরা জানেন। আর উদ্ধারের প্রশ্নে জবাব যে একেবারে হয়নি তা নয়, বিলোনীয়া সাবডিভিশানে ৫১টা চুরি হয়েছে। বিলোনীয়া সাবডিভিশানে ১৪৯টা যে ক্যাটল চুরি হয়েছে তাতে ১১টা উদ্ধার করা হয়েছে। মাননীয় সদস্যরা জানেন এই ব্যাপারে বাংলাদেশ সরকারের কিছুটা সহযোগীতা রয়েছে।

শ্রীজওহর সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, এই যে মাননীয় মন্ত্রী মহোদয় তথ্য দিলেন বিশেষ করে আমরা দেখেছি, বিগত ৮০ ইং হইতে ৮৫ ইংরাজীর মধ্যে আমাদের ত্রিপুরা রাজ্যের মধ্য থেকে প্রচুর গবাদি পশু সীমান্তের ওপারে অপহরন হয়েছে। ১৯৮০ হইতে ১৯৮৫ ইং-এর জানুয়ারী পর্য্যন্ত এই যে সীমান্তের বাইরে গবাদি পশু পাচার হয়ে যাচ্ছে সেই পাচারকারীদের সঙ্গে এই যে সীমান্তে যারা পাহারা দিচ্ছে তাদের কোন সংঘাত হয়েছে কিনা এবং তাদেরকে ধরা হয়েছে কিনা ঐ সময়ের মধ্যে, কতজন পাচারকারীকে ধরা হয়েছে, এইটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— এইটা আলাদাভাবে প্রশ্ন করলে উত্তর দিতে পারব।

শ্রীনকুল দাস :— সাপ্লিমেন্টারী স্যার, এই যে সীমান্তে বি. এস, এফ, রাখা হয় অর্থাৎ যাকে বি, এস. এফের ফাঁড়ি বলা হয়, তা কত কিলোমিটার দূরে বসানো হয় সেইটা কেন্দ্রীয় সরকারই ভাবনা চিন্তা করেন। অন্যান্য রাজ্যের মধ্যে ২ কিলোমিটার অন্তর একটি করে ফাঁড়ি বসানো হয়, কিন্তু ত্রিপুরার মত জায়গা যেখানে বলা যায় বাংলাদেশ বর্ডারই চারিদিকে বেষ্ঠিত সেখানে ২০-২১ কিলোমিটার দূরে দূরে কতগুলি জায়গায় একটি করে ফাঁড়ি বসানো হয়। সেটা কোন জায়গায়ই নেই। এইটার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের নীতিটা কি ? সেই নীতি এইখানে প্রযোজ্য হচ্ছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—স্যার, অন্য রাজ্যের তুলনায় যেমন, আসাম বা মেঘালয়ের তুলনায় এখানে অনেক কম সীমান্ত চৌকি রয়েছে এবং সেটা একইভাবে যে সব জায়গায় রয়েছে তাও নয়। যেমন পূর্ব দিকে অনেক এলাকায় ২০ কিঃ মিঃ-এর মধ্যে একটা সীমান্ত চৌকি রয়েছে। আবার যেমন সদর বা খোয়াইর আরও কাছাকাছি ৯/১০ কিঃ মিঃ এর মধ্যে একটা চৌকি রয়েছে। এইটা মাননীয় সদস্যরা জানেন যে ভারত সরকার ঘোষণা করেছেন যে, সীমান্তে তারকাটার বেড়া দেওয়া হবে এবং পাহাড়ার চৌকি তৈরী করা হবে নজর রাখার জন্য। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি, এই সব কাজগুলি তাড়াতাড়ি হাতে নিতে। যার ফলে বিশেষ করে যেটা দুর্গম এলাকা নয় এই সব চৌকি হয়তো সেখানে কিছুটা কাজ করতে পারবে। আমরা আশা করব যে, এই কাজ কেন্দ্রীয় সরকার তাড়াতাড়ি আরম্ভ করবেন।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, সময় শেষ হয়ে গেছে, এইটার উপর তিনটা প্রশ্ন করা হয়ে গেছে, এখন আপনাকে আবার বলতে দিলে অন্য সদস্যদের অসুবিধা হবে।

শ্রীরসিকলাল রায় :—স্যার, আমি একটা সাপ্লিমেন্টারী শুধু করব।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার, মাননীয় সদস্যকে একটু সুযোগ দেওয়া দরকার, কারণ সোনামুড়ার লোকদের জন্য মাননীয় সদস্যকে এইটা বলা দরকার যে সেখানে খুব বেশী পরিমানে গরু চুরি হচ্ছে।

শ্রীরসিকলাল রায় :— স্যার, ত্রিপুরায় গরু চুরির ব্যাপারে কোন ব্যক্তিকে তথা সোনামুড়া মহকুমায় কোন স্থানে গরু চুরির ব্যাপার নিয়ে কোন ব্যক্তিকে আর্থিক অনুদান দেওয়া হয়েছে কি না, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার, তাদের ঠিক সংখ্যাটা আমি বলতে পারব না. তবে যারা আসে তারাই আর্থিক সাহায্য পায়। এমন কোন লোক নাই যে, এই ব্যাপারে আর্থিক সাহায্য চেয়ে সরকারের কাছে কিছু পায় নি।

শ্রীরসিকলাল রায় :— ইহা কি সত্য যে, থাদাবাড়ী গাঁও সভার পঞ্চায়েত থেকে ডিসিশন নিয়ে কিছু লোককে গরু চুরির ব্যাপারে আর্থিক অনুদান দেওয়া হয়েছে। সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— এইটা স্যার, আমি বলতে পারব না।

মি. স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরসিকলাল রায়।

শ্রীরসিকলাল রায় :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—৯০.

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নং—৯০

**প্রশ্ন**

১। সোনামুড়া মহকুমার রুদিজলা গাঁওসভার কৃষিমাঠে একটি ডিপ্ টিউব ওয়েল বসিয়ে এবং শ্রীমন্তপুর চেকপোষ্ট, কলমক্ষেত ও বেজিমারায় লিফ্ট ইরিগেশান স্কীমের মাধ্যমে কৃষিক্ষেত্রগুলিকে জলসেচের পরিকল্পনা সরকার গ্রহণ করিবেন কি না ?

২। করলে কবে পর্যন্ত তা কার্যকরী করা হবে বলে আশা করা যায় ;

৩। না করলে তার কারণ ?

উত্তর

১। রুদিজলা গাঁও সভার কৃষিমাঠে কোন ডিপ্ টিউব ওয়েল পরিকল্পনা আপাতত নাই। প্রশ্নোক্ত এলাকাগুলিতে যে সমস্ত প্রকল্প আছে তাহা নিম্নরূপ :-

(ক) রুদিজলা লিফ্ট ইরিগেশন স্কীম :— প্রকল্পটির ব্যয় মঞ্জুর হইয়াছে। রূপায়নের কাজ শীঘ্রই হাতে নেওয়া হইবে।

(খ) শ্রীমন্তপুর লিফ্ট ইরিগেশন স্কীম :— বর্তমানে প্রকল্পটির এষ্টিমেট তৈরীর কাজ চলিতেছে।

(গ) বেজিমারী দুইটি লিফ্ট ইরিগেশন স্কীম :— প্রকল্পটি চালু অবস্থায় আছে।

ঘ) কমলক্ষেত্রে আপাতত: কোন পরিকল্পনা নাই।

২। রুদিজলা লিফ্ট ইরিগেশন প্রকল্পের কাজ শীঘ্রই আরম্ভ হইবে। শ্রীমন্তপুর লিফ্ট ইরিগেশন প্রকল্প ব্যয় মঞ্জুরী হওয়ার পরেই রূপায়নের কাজ হাতে নেওয়া হইবে।

৩। সীমিত আর্থিক সঙ্গতি হেতু সব জায়গাতেই একই সঙ্গে প্রকল্পের কাজ হাতে নেওয়া সম্ভব নয়।

**শ্রীরসিকলাল রায় :—** সাপ্লিমেণ্টারী স্যার, শ্রীমন্তপুরে যে লিফ্ট ইরিগেশনটি দেওয়ার কথা হচ্ছে, এইটা কি শ্রীমন্তপুরের চেক পোষ্টের জন্য সরকার ভাবছেন, না কি শ্রীমন্তপুর তিন নম্বর পুলের জন্য ভাবছেন, সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার :—** স্যার, এইটা এখনি আমার পক্ষে বলা মুশকিল। তবে শ্রীমন্তপুর আমরা একটা লিফ্ট ইরিগেশন স্কীম করেছি এবং তার এষ্টিমেট অলরেডি তৈরী হচ্ছে।

**শ্রীরসিকলাল রায় :—** স্যার, কমলক্ষেত্র যে লিফ্ট ইরিগেশন স্কীম এই ব্যাপারে এইটা কি সত্য যে গত বারই এইটা করার জন্য প্রস্তুতি নেওয়া হয়েছিল, কিন্তু কিছু দিন পূর্বে এইটার তদন্ত করানো হয়েছে আমাদের বি, ডি, সির চেয়ারম্যানকে দিয়ে। তিনি সেখানে গিয়ে সেখানকার জনসাধারনকে বলেছেন যে, যদি তোমরা আমাদের সঙ্গে না আস তাহলে এইটা পাবে না। এইটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার :—** স্যার, এই রকম দৃষ্টি নিয়ে আমরা কোন কাজ করি না।

শ্রীরসিকলাল রায় :— মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরা রাজ্যের মধ্যে সোনামুড়া একটা বড় এরিয়া নিয়ে আছে, অথচ সেখানকার জন্য মাত্র একটা ইরিগেশান স্কিম নেওয়া হয়েছে, মানে সেখানে ইরিগেশন স্কীম চালু করার ব্যাপারে সরকার যে ভাব দেখাচ্ছেন, তাতে করে সেখানে আসলে কিছু হওয়া সম্ভব নয়। কাজেই আমি বলতে চাই যে আমি পূর্বে যে কথাটা বলেছি সেটা সম্পর্কে একটু তদন্ত করা হোক। তার পর কমলক্ষেতে লিফ্ট ইরিগেশন প্রকল্পটি চালু করার প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী বলেছেন যে, সে সম্পর্কে কোন পরিকল্পনা নাই। এখানে শীঘ্র এই প্রকল্পটি চালু করা হবে কি না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— স্যার, রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে আমরা কোন কাজ করি না, যেটা করি সামগ্রিক দৃষ্টি ভঙ্গি নিয়ে করি। দুই নাম্বার হচ্ছে, আমি আগে বলছি যে কমলক্ষেতে আমাদের কোন পরিকল্পনা নাই, যেগুলি আছে সেগুলিকে আমি উল্লেখ করছি। মাননীয় সদস্যের জানা আছে যে, আমাদের যে আর্থিক সঙ্গতি তাতে এক সঙ্গে সবগুলির কাজ শুরু করা সম্ভব নয়। মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে আমি এইটাও স্মরণ করিয়ে দিতে চাই যে, আমরা এই সাত বছরে যে কাজ করছি তার আগের ৩০ বছরে ত্রিপুরা রাজ্যে মাত্র ১.৫ পারসেণ্ট ইরিগেশন এসেছিল। আমরা সেটাকে অনেক বাড়িয়েছি কাজেই এই রকম কোন দৃষ্টি ভঙ্গি আমাদের নাই।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা।

শ্রীভানুলাল সাহা :— মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১০০

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার কোয়েশ্চান নং - ১০০ . প্রথম প্রশ্ন হচ্ছে - ত্রিপুরা রাজ্যে দুই ব্যাটেলিয়ান আসাম রাইফেলস্ বাহিনী পাঠানোর ব্যাপারে সম্প্রতি কোন প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন কি, (২) দিয়ে থাকলে এখনও না পাঠানোর কারণ রাজ্য সরকারের জানা আছে কি, এবং (৩) জানা থাকলে কারণগুলি কি?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার, ১ নং, ২ নং এবং ৩ নং প্রশ্নের উত্তর একসঙ্গে দিচ্ছি।

গত নভেম্বর ১৯৮৪ ইং রাজ্য সরকারের অনুরোধে কেন্দ্রীয় সরকার দুই ব্যাটেলিয়ান আসাম রাইফেলস্ পাঠাইতে রাজী হইয়াছিলেন। কিন্তু পরে অন্যত্র নিয়োগের প্রয়োজন বিধায় এই দুই ব্যাটেলিয়ন আসাম রাইফেলস্ কেন্দ্রীয় সরকার পাঠাতে পারেন নাই। তবে এক ব্যাটেলিয়ন সি, আর, পি, এফ, সম্প্রতি এই রাজ্যে নিয়োগের জন্য পাঠাইয়াছেন। নাগাল্যাণ্ড থেকে ২ ব্যাটেলিয়ন আসাম রাইফেলস্ পাঠানোর কথা ছিল এবং সেই ২ ব্যাটেলিয়ন আমরা নাগাল্যাণ্ড থেকে দিলে পাব এই প্রতিশ্রুতি আমরা কেন্দ্রীয় সরকার

থেকে পেয়েছিলাম কিন্তু পরে নাগাল্যাণ্ড সরকার জানান যে ঐ ২ ব্যাটেলিয়ন তারা দিতে পারবেন না কারন তাদের নিজেদের আরও প্রয়োজন আছে। যদি ১ বছরের মধ্যে ঐ ২ ব্যাটেলিয়ন আসাম রাইফেলস্ পাওয়া যায় তাহলে পরে কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যে পাঠাবেন।

শ্রীভানুলাল সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, রাজ্যের প্রয়োজনে কেন্দ্রীয় সরকার ১৯৮৪ র নভেম্বরে যে আসাম রাইফেলস্ পাঠাতে পারলেন না এবং তার পরিবর্তে যে ১ ব্যাটেলিয়ন সি আর. পি. এফ. পাঠালেন তাতে যে উদ্দেশ্যে ঐ ২ ব্যাটেলিয়ন আনার কথা ছিল সে উদ্দেশ্য সাধিত হয়েছে কিনা মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার, এই প্রশ্নের উত্তর দেওয়া এখন সম্ভব না এখানে। তবুও বলছি যে আসাম রাইফেলস্ এই এলাকায় দীর্ঘদিন যাবৎ এসব মোকাবিলা করে আসছে। এটা একটা বিশেষ ধরণের কাজ তাই অন্যান্য ব্যাটেলিয়ন দিয়ে এই কাজ সাফল্যের সঙ্গে মোকাবিলা করা সম্ভব নয়। কিন্তু দুঃখের বিষয় আসাম রাইফেলস্ না পাওয়াতে সি. আর. পি. এফ, বি. এস. এফ প্রভৃতি দিয়ে আমরা আংশিকভাবে মোকাবিলা করতে পারবো।

শ্রীজওহর সাহা :— সাপ্লিমেন্টারি স্যার, রাজ্যে বর্তমানে কত ব্যাটেলিয়ন আধা সামরিক বাহিনী আছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার, বর্তমানে আমাদের রাজ্যে ৯টি বাহিনী রয়েছে সি আর. পি. এফ, বি. এস. এফ, আর. এ. সি. প্রভৃতি সমেত।

শ্রীজওহর সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, প্রত্যেক ব্যাটেলিয়ানের সংখ্যাটা কত

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার, এক এক ব্যাটেলিয়নে যা থাকার কথা তার চাইতে কম আছে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসুনীল চৌধুরী, শ্রীকালীকুমার দেববর্মা।

শ্রীসুনীল কুমার চৌধুরী :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১০৮।

মিঃ স্পীকার :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১০৮।

শ্রীদশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১০৮।

প্রশ্ন

১। প্রিমিটিভ গ্রুপের জনগোষ্ঠীর পুনর্বাসনের জন্য ত্রিপুরার কোথায় কোথায় কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**উত্তর**

নিম্ন বর্নিত এলাকায় প্রিমিটিভ গ্রুপের জনগোষ্ঠীর অর্থ-নৈতিক পুনর্বাসনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

১৯৮৩-৮৪

| মনু, উত্তর ত্রিপুরা | পরিবারের সংখ্যা |
|---|---|
| ১। গুনারাম চৌধুরী পাড়া (হরিমঙ্গল গাঁওসভা) | ২৬ পরিবার |
| ২। গুণধর রিয়াং পাড়া (ছৈলেংটা গাঁওসভা) | ২২ পরিবার |
| ৩। পুর্নজয় রিয়াং পাড়া (মনু ছৈলেংটা গাঁওসভা) | ২১ পরিবার |
| ৪। গবিন্দ চৌধুরী পাড়া (নবিনছড়া গাঁওসভা) | ৪৪ পরিবার |
| ৫। জয়াফা বাড়ী (আন্ধারছড়া গাঁওসভা) | ৪৬ পরিবার |
| ৬। সেবাচন্দ্র বাড়ী (আন্ধারছড়া গাঁওসভা) | ৪১ পরিবার |

যতনবাড়ী, দক্ষিণ ত্রিপুরা

| | |
|---|---|
| ১। নূতন বাজার (নূতন বাজার গাঁও সভা) | ২৫ পরিবার |
| ২। কুর্মাবাড়ী (কুর্মাবাড়ী গাঁও সভা) | ২০ পরিবার |
| ৩। খুমলুঙ্গ বাড়ী (লাউগাঙ্গ গাঁও সভা) | ২৫ পরিবার |
| ৪। চাপিয়া বাড়ী (দেববাড়ী গাঁও সভা) | ১৫ পরিবার |
| ৫। করবুক (করবুক গাঁও সভা) | ১৫ পরিবার |
| ৬। ছাচু পাড়া (মগ পুস্করণী) | ২৫ পরিবার |
| ৭। তৈনানী (তৈনানী গাঁও সভা) | ১৫ পরিবার |
| ৮। দাতারাম (চন্দ্রপুর গাঁও সভা) | ২০ পরিবার |
| ৯। দেবীপুর (দেবীপুর গাঁও সভা) | ১০ পরিবার |
| ১০। লক্ষীছড়া (লক্ষীছড়া গাঁও সভা) | ১৫ পরিবার |
| ১১। শ্রীকান্তবাড়ী (বীরেন্দ্রনগর গাঁও সভা) | ১৫ পরিবার |

১৯৮৩-৮৪ মোট—৪০০ পরিবার

১৯৮৪-৮৫ মনু, উত্তর ত্রিপুরা

| | | |
|---|---|---|
| ১। | বিক্রমজয় পাড়া ( কমলপুর ব্লক ) | ১৪ পরিবার |
| ২। | আলিসাই-মানসাই ( ঐ ) | ৬২ পরিবার |
| ৩। | ধনুরা পাড়া ( ঐ ) | ২৪ পরিবার |
| ৪। | রঘুসিং গামসিং ( ঐ ) গামসিং | ৩০ পরিবার |
| ৫। | ষ্টনখাছড়া ধুরীপাড়া ( কমলপুর ব্লক ) | ৩৬ পরিবার |
| ৬। | পঙ্কজয় রিয়াং পাড়া ( ( ঐ ) | ২২ পরিবার |
| ৭। | রাইমা রাইবাড়ী ( ঐ ) | ৭ পরিবার |
| ৮। | বিজয় কুমার পাড়া ( ঐ ) | ৩৫ পরিবার |
| ৯। | কালীচরণ রসশশীপাড়া ( ঐ ) | ৩০ পরিবার |
| ১০। | গোপালজয় পাড়া ( ছামনু ব্লক ) | ১২ পরিবার |
| ১১। | বিক্রমজয় নবজয় পাড়া ( কুমারঘাট ) | ১০৩ পরিবার |
| ১২। | শিবাড়ী ( ঐ ) | ৪২ পরিবার |
| ১৩। | চক্রমনি পাড়া ( ঐ ) | ১৯ পরিবার |
| ১৪। | রাধামনি পাড়া ( ঐ ) | ৪৯ পরিবার |
| | | ৪৮৫ পরিবার |

যতনবাড়ী, দক্ষিণ ত্রিপুরা

| | | |
|---|---|---|
| ১। | নূতনবাজার ( ডম্বুর নগর ব্লক ) | ৩১ পরিবার |
| ২। | করবুক ( ঐ ) | ২৫ পরিবার |
| ৩। | চাপিবারাবাড়ী ( অমরপুর ব্লক ) | ১৫ পরিবার |
| ৪। | তীর্থমুখ ( ডম্বুরনগর ব্লক ) | ২৫ পরিবার |
| ৫। | কুর্মাবাড়ী ( অমরপুর ব্লক ) | ২৫ পরিবার |
| ৬। | থুমলুঙ্গ বাড়ী ( বগাফা ব্লক ) | ২৯ পরিবার |
| ৭। | শ্রীকান্ত বাড়ী ( ঐ ) | ২৫ পরিবার |
| ৮। | লক্ষ্মীছড়া ( বগাফা ব্লক ) | ২৫ পরিবার |
| ৯। | দেবীপুর ( ঐ ) | ২০ পরিবার |
| ১০। | দাতারাম জলাইবাড়ী ( মাতাবাড়ী ব্লক ) | ২৫ পরিবার |
| ১১। | হাচুপাড়া ( ঐ ) | ২৫ পরিবার |
| ১২। | সোনাইছড়ি ( ঐ ) | ১০ পরিবার |
| ১৩। | তৈনানী ( ঐ ) | ২০ পরিবার |
| | ১৯৮৪-৮৫ মোট ৭৮৫ পরিবার। | ৩০০ পরিবার |

**শ্রীসুনীলকুমার চৌধুরী :** সাপ্লিমেন্টারি স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে প্রিমিটিভ গ্রুপের মধ্যে ত্রিপুরার উপজাতি জনগণের মধ্যে কোন্ কোন্ সম্প্রদায় অন্তর্ভুক্ত ?

**শ্রীদশরথ দেব :—** মাননীয় স্পীকার স্যার, প্রিমিটিভ গ্রুপের মধ্যে শুধু ত্রিপুরার রিয়াং সম্প্রদায় অন্তর্ভুক্ত হইয়াছে। এই প্রিমিটিভ গ্রুপের পুনর্বাসনের জন্য যে স্কীম তাতে যারা ফরেষ্ট এলাকার মধ্যে বসবাস করে তারা রিয়াং না হলেও, রিয়াং পাড়ায় থাকলে তাদেরকেও সুযোগ সুবিধা দেওয়া হয়। ৭ম পঞ্চবার্ষিক পরিকল্পনায় ৪১০০ পরিবারকে এর আওতায় আনা হয়েছে। তাতে রিয়াং ছাড়াও ২০০ পরিবারকে অন্তর্ভুক্ত করা হবে এবং তাতে অন্যান্য উপজাতিরাও এই সুযোগ পাবে।

**শ্রীসুনীলকুমার চৌধুরী :—** সাপ্লিমেন্টারী স্যার, সাব্রুমে কোন রিয়াং নাই কিন্তু ওখানে প্রচুর জুমিয়া পরিবার রিজার্ভ ফরেষ্টের মধ্যে বসবাস করে, এসমস্ত পিছনে পড়া উপজাতিদের প্রিমিটিভ গ্রুপের মধ্যে আনা হবে কিনা এ সম্পর্কে কোন সুপারিশ কেন্দ্রীয় সরকারের কাছে আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব :—** মাননীয় স্পীকার স্যার, প্রিমিটিভ গ্রুপের যারা শুধু তাদেরকে এই স্কীমে পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা হয়েছে। যারা প্রিমিটিভ গ্রুপে পড়ে না তাদেরকে অন্যান্য স্কীমের মাধ্যমে পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা আছে। রাবার প্লেণ্টেশানের মাধ্যমে পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা আছে। রাবার চাষ, মৎস্য চাষ, ফলের বাগান ইত্যাদি স্কীমে ৬,৫০০ টাকা দিয়ে প্রতি পরিবারকে পুনর্বাসন দেওয়া ব্যবস্থা আছে।

এই ৬৫২৫ টাকা এবং অন্যান্য আনুসঙ্গিক সাহায্য সহ প্রায় আট হাজার টাকা সাহায্য করবার পরিকল্পনা আমাদের আছে এবং এটা গৃহীত হয়েছে তবে রাবার বাগানে যারা নিযুক্ত আছেন তাদের এই আট হাজার টাকার মধ্যে কিছুটা ব্যাংক থেকে ঋণ হিসাবে দেওয়া হয়।

**শ্রীলেন প্রসাদ মালসাই :—** সাপ্লিমেন্টারী স্যার, ধর্মনগর মহকুমার মনু এলাকায় পূর্ণজয় পাড়ায় সেখানে যে সকল আদিবাসী জুমিয়া পরিবারগুলিকে পুনর্বাসন দেওয়া হয়েছিল ১৯৮২ সালে এখন চলছে ১৯৮৭, প্রায় এক বছরের উপর হলো কিন্তু সেই পরিবারগুলি এখনো সাহায্য পাননি এবং ফলে তাদের কাজকর্ম বন্ধ হয়ে আছে সেখানে এই পুনরবাসন দেওয়া পরিবারগুলিকে অতি সত্বর আর্থিক সাহায্য দেবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

শ্রীদশরথ দেব :— মিঃ স্পীকার স্যার, যদিও এখানে প্রিমিটিভ গ্রুপের পুনর্বাসনের জন্য প্রশ্ন এসেছে, জুমিয়াদের পুনরবাসনের জন্য কোন প্রশ্ন আসেনি তবু আমি মাননীয় সদস্যকে বলব যে, যে স্কীম অনুযায়ী দেবার কথা সেটা দেওয়া হবে। তবে এই স্কীম কতটুকু ইমপ্লিমেন্টেসান হয় তার রিপোর্টের উপর ভিত্তি করে সেটা দেওয়া হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসুনীলকুমার চৌধুরী।

শ্রীসুনীলকুমার চৌধুরী :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার-১১৩।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চন নাম্বার ১১৩।

প্রশ্ন

১। ১৯৮৪ইং সনের ২৪শে ডিসেম্বর তারিখে বিগত লোকসভার নির্বাচনের দিন সদরের দুর্গানগর গ্রামে ভোট কেন্দ্রের সম্মুখে কোন ভোটার খুন হয়েছিল রাজ্য সরকারের জানা আছে কি ?

২। হয়ে থাকলে তার নাম ও কোন রাজনৈতিক দলের সমর্থক,

৩। যাদের দ্বারা উক্ত ভোটার খুন হয়েছেন তাদের নাম ও রাজনৈতিক পরিচিতি কি ?

৪। একথা কি সত্য, পুলিশের উপস্থিতিতেই এই খুন সংগঠিত হয়েছিল,

৫। সত্য হলে পুলিশের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি না ?

উত্তর

১। হ্যাঁ,

২। হৃদয় পাল, পিতা শ্রীকৃষ্ণকুমার পাল, দুর্গানগর, থানা-জিরানীয়া। মৃত হৃদয় পাল একজন সি. পি আই, (এম)—এর কর্মী ছিলেন।

৩। নিম্নে আসামীদের নাম ও ঠিকানা দেওয়া গেল :—

১) শ্রীতুষার রক্ষিত, গাঁও প্রধান, দুর্গানগর।
২) শ্রীশঙ্কর দেবনাথ, "
৩) শ্রীশঙ্কর সাহা, "
৪) শ্রীআব্দুল হান্নান চৌধুরী, "
৫) শ্রীলতু মিঞা, "

৬) শ্রীননী রুদ্রপাল, „
৭) শ্রীরানু ওরফে উত্তম দেবনাথ, „
৮) শ্রীতুলসী ভৌমিক, „
৯) শ্রীমহীপাল দেবনাথ, „
১০) শ্রীঅমৃত রুদ্রপাল, „
১১) শ্রীমতিলাল দেবনাথ, „
১২) শ্রীগুরুপদ রুদ্রপাল, „
১৩) শ্রীব্রজলাল দেবনাথ, „
১৪) শ্রীজীতেন্দ্র দাস, টি, জি, রোড, রামনগর ( রোড নং - ৩ )
১৫) শ্রীপদ রুদ্রপাল, দুর্গানগর
১৬) শ্রীঅনুজিত ভৌমিক, „
১৭) শ্রীশিশির দেবনাথ, „
১৮) শ্রীগৌরাঙ্গ আচার্য্য, „
১৯) শ্রীপ্রমোদ দেবনাথ, „
২০) শ্রীলক্ষ্মী দেবনাথ, „
২১) শ্রীরতন দেবনাথ, „
২২) শ্রীহরিপদ দেবনাথ, „
২৩) শ্রীকৃষ্ণ ভৌমিক ওরফে খোকন „
২৪) শ্রীনন্দু ভৌমিক, „
২৫) শ্রীরঙ্গ দাস, „
২৬) শ্রীক্ষীর মোহন রুদ্রপাল, „

৪। এ কথা সত্য নয়,

৫। প্রশ্ন উঠে না।

শ্রীভানুলাল সাহা :— সাপ্লিমেণ্টারী স্যার, এই হৃদয় পালকে দাহ করে ফিরে আসার সময়ে এই কংগ্রেস ( আই )—এর সমর্থকরা সি, পি, এমের সমর্থক শ্রীপবিত্র করকে হত্যার উদ্দেশ্যে হামলা চালিয়েছিল সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, এই তথ্য আমার নিকট নেই।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার :— সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় আসামীদের নামের যে তালিকা দিয়েছেন আমি ব্যক্তিগতভাবে এই ঘটনার জন্য দুঃখিত এবং এই ঘটনায় যারা জড়িত তাদের সাজা হওয়া উচিত। কিন্তু এখানে যে নামগুলি দেওয়া হয়েছে এইগুলি সি, পি, এম. পার্টি অফিসে বসে বসে ঠিক করা হয়েছে। প্রকৃত যারা আসামী তাদের আড়াল করবার জন্যে- এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্যকে বলব যে, প্রকৃত আসামীদের নাম উনার জানা থাকলে তিনি যেন তা জানান।

শ্রীমানিক সরকার :— সাপ্লিমেন্টারি স্যার মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি যে, যারা এই হত্যাকাণ্ডের সঙ্গে জড়িত এবং বিচারাধীন আছে তারা জামিনে মুক্তি পেয়ে দুর্গানগর গ্রামে গিয়ে যারা প্রত্যক্ষদর্শী তাদের বাড়ি বাড়ি গিয়ে ভয় দেখাচ্ছে যে, তারা যদি এই আসামীদের বিরুদ্ধে আদালতে সাক্ষ্য দেয় তা হলে তাদের খুন করা হবে।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার, এটা ঠিক যে, কিছু কিছু লোক সেখানে গিয়ে এই ধরনের সন্ত্রাস চালিয়েছে। তবে পুলিশকে বলা হয়েছে যাতে এই ধরনের যাতে কোন ঘটনা না ঘটে।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার :— সাপ্লিমেন্টারী স্যার, আমি যেটা বলতে চাইছিলাম যে, যারা প্রকৃত আসামী তাদের নাম না বলে এখানে যে লিষ্ট দিয়েছেন সেটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবেই দেওয়া হয়েছে। উপরন্তু আমরা দেখছি যে, পুলিশ এই ঘটনার নাম করে সাধারন মানুষের উপর সন্ত্রাস চালাচ্ছে। এবং অন্য দিকে সি, পি, এমের তরফ থেকে সেখানে কিছু কিছু উস্কানী দেওয়া হচ্ছে ফলে সেখানে এক সন্ত্রাসের রাজত্ব চলছে। এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, এটা অত্যন্ত দুঃখজনক যে, প্রকাশ্য দিবালোকে সঙ্ঘবদ্ধভাবে একটা খুন করা হলো এবং পরে তার মৃতদেহ আনতেও বাঁধা দেওয়া হলো। যারা এই ঘটনার সঙ্গে জড়িত ছিলেন তাদের মধ্যে যে একজন কংগ্রেস (আই) গ্রাম প্রধানও ছিলেন সেটা মাননীয় সদস্য কি অস্বীকার করতে পারেন।

শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য :— সাপ্লিমেন্টারী স্যার, তাহলে দেখা যাচ্ছে মাননীয় মন্ত্রী মহোদয় যে কোন সময় আমার নামও দিয়ে দিতে পারেন। কারন এর তো কোন প্রমান নেই। কিসের ভিত্তিতে আপনারা তাদের নাম দিয়েছেন?

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরসিরাম দেববর্মা।

শ্রীরসিরাম দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার- ১১৮

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোশ্চান নাম্বার ২৮৬।

প্রশ্ন

১। বর্ত্তমানে সীমান্তে পাহারার জন্য প্রয়োজনীয় সংখ্যক বি, এস, এফ, রাজ্যে আছে কিনা?

২। না থাকিলে রাজ্য সরকার কেন্দ্রিয় সরকারের নিকট কত বি, এস, এফ, চেয়েছিলেন? এবং

৩। কেন্দ্রিয় সরকার কত ব্যাটেলিয়ান বি, এস এফ, পাঠিয়েছেন, এবং

৪। বর্তমানে বি, এস, এফ দিয়ে সীমান্ত অপরাধ দমন করা যাচ্ছে কিনা,

৫। গত ১৯৮৩ এবং ১৯৮৪ ইং সনের এই সীমান্তে অপরাধের সংখ্যা কত?

৬। উপরি উক্ত দুই বৎসরে বৈষ্ণবাড়ী থেকে গোবিন্দবাড়ী পর্য্যন্ত বিস্তীর্ণ চোরা পথে বি, এস, এফ, কি পরিমাণ বিভিন্ন ধরণের চোরাই মাল আটক করেছেন,

৭। ঐ এলাকায় এ পর্য্যন্ত কতটি সীমান্ত অপরাধ নথিভুক্ত করা হয়েছে?

উত্তর

মিঃ স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়, আমাদের কোশ্চান আওয়ার সুতরাং আপনি উক্ত প্রশ্নের উত্তরগুলি টেবিলে লে করতে পারেন।

( মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় উক্ত প্রশ্নের উত্তরগুলি সভার টেবিলে লে করেন। )

মিঃ স্পীকার :— যে সমস্ত তারকা চিহ্নিত ( * ) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেইগুলির লিখিত উত্তর এবং তারকা বিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

(ANNEXURES— ( "A" & "B" )

## রেফারেন্স পিরিয়ড

অধ্যক্ষ মহাশয় :— এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজকে একটা নোটিশ মাননীয় সদস্য শ্রীমানিক সরকারের নিকট থেকে পেয়েছি। মাননীয় সদস্যকে আমি আহ্বান করছি তিনি যেন তার নোটিশের বিষয়বস্তুটা উল্লেখ করেন।

শ্রীমানিক সরকার :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার নোটিশটা হলো—গত ১৩ই মার্চ, ১৯৮৫ ইং তারিখে এক সন্ত্রাস এবং কারচুপিতে ভরা যে বীরবিক্রম সান্ধ্য কলেজে ছাত্র সংসদের নির্বাচন হয়েছে, সেই সম্পর্কে।

অধ্যক্ষ মহোদয় :— মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে আমি অনুরোধ করছি সেই সম্পর্কে একটি বিবৃতি দেওয়ার জন্য। যদি তিনি আজকে বিবৃতি দিতে অসমর্থ হন তাহলে পরবর্তী একটি তারিখ তিনি উল্লেখ করবেন যেদিন তিনি এই সম্পর্কে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী :— স্যার, আমি এই সম্পর্কে আগামী ১৯শে মার্চ একটি বিবৃতি দিতে পারব।

অধ্যক্ষ মহাশয় :— মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এই সম্পর্কে আগামী ১৯শে মার্চ একটি বিবৃতি দেবেন।

## দৃষ্টি আকর্ষণী নোটিশ

অধ্যক্ষ মহোদয় :— আমি মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার মহাশয়ের নিকট হইতে একটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাব পেয়েছি। মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার উপস্থিত আছেন। আমি তাঁর দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটিতে সম্মতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো—"বিগত ৬ই ফেব্রুয়ারী অমরপুরের কাসকো গ্রামে উপজাতি গণমুক্তি পরিষদের নেতা বিনন্দ জমাতিয়া এবং তার সংগী ঋষ্য জমাতিয়া টি. ইউ, জে. এস, এর দুবৃত্তদের হাতে খুন হওয়া সম্পর্কে"।

আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমার পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার, এই সম্পর্কে আমি ১৯ মার্চ ১৯৮৫ইং তারিখে একটি বিবৃতি দিতে পারব।

অধ্যক্ষ মহোদয় :— মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ১৯শে মার্চ, এই সম্পর্কে একটি বিবৃতি দিতে সম্মত হয়েছেন।

মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহার নিকট হতে আমি আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা সভায় উপস্থিত আছেন। আমি তাঁর নোটিশটিতে সম্মতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো—

"গত ৪, ২, ৮৫ইং মান্দাইয়ের চারঘরিয়া গ্রামে বিধায়ক রসিরাম দেববর্মার বাড়ীতে উগ্রপন্থীর হামলা, রাজমিস্ত্রি রতন চক্রবর্তীর খুন, সুভাষ দেবনাথ ও অনুপ দেবনাথের গুরুতর আহত হওয়া সম্পর্কে।

আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পববর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—** স্যার, আমি এই সম্পর্কে আগামী ১৯শে মার্চ, ১৯৮৫ইং তারিখে একটি বিবৃতি দেব।

**অধ্যক্ষ মহাশয় :—** মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ১৯শে মার্চ এই সম্পর্কে একটি বিবৃতি দেবেন।

আমি মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহাশয়ের নিকট থেকে আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহাশয় সভায় উপস্থিত আছেন। সুতরাং আমি তার নোটিশটিতে সম্মতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো "রাজ্যের বিলোনীয়া মহকুমার বিলোনীয়া ডাকবাংলা সংলগ্ন স্থানে ভারত বাংলাদেশ সীমান্ত বরাবর বাংলাদেশ কর্তৃক প্ররোচনামূলক বাঁধ নির্মান সম্পর্কে।"

আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—** স্যার, আমি এই সম্পর্কেও আগামী ১৯শে মার্চ বিবৃতি দিতে পারব।

**অধ্যক্ষ মহাশয় :—** মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ১৯শে মার্চ এই সম্পর্কে একটি বিবৃতি সম্মত হয়েছেন।

## বিজনেস অ্যাডভাইসারী কমিটির রিপোর্ট উত্থাপন ও গ্রহণ।

**অধ্যক্ষ মহাশয় : —** মাননীয় সদস্যবৃন্দ, সভার পরবর্ত্তী আলোচ্য বিষয় হলো, "বিজনেস এ্যাডভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা।"

বর্তমান অধিবেশনের ১৫ই মার্চ, শুক্রবার ১৯৮৫ইং তারিখ থেকে ২৫শে মার্চ সোমবার ১৯৮৫ইং তারিখ পর্যন্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য "বিজনেস অ্যাডভাইসারী কমিটি" যে সময়-নির্ঘণ্ট সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

উপাধ্যক্ষ মহাশয় :— মাননীয় অধ্যক্ষ মহোদয় বিধানসভার বর্তমান অধিবেশনের ১৫ই মার্চ শুক্রবার ১৯৮৫ইং তারিখ থেকে ২৫শে মার্চ, সোমবার ১৯৮৫ইং তারিখ পর্যন্ত বিভিন্ন কার্যসূচী আলোচনার জন্য "বিজনেস অ্যাডভাইসারী কমিটি" যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

অধ্যক্ষ মহাশয় :— এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

উপাধ্যক্ষ মহাশয় :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস অ্যাডভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত।"

যাঁরা এই মোশানের পক্ষে আছেন তাঁরা 'হাঁ' বলবেন। (হাঁ ধ্বনি)

যাঁরা এই মোশানের বিপক্ষে আছেন তাঁরা 'না' বলবেন। (কেউ 'না' বলেন নি)

আমি মনে করি যারা 'হাঁ' বলছেন তাঁরাই সংখ্যা গরিষ্ঠ।

তাঁরাই সংখ্যা গরিষ্ঠ, তাঁরাই সংখ্যা গরিষ্ঠ।

অতএব, রিপোর্টটি সভা কর্তৃক গৃহীত হলো।

## মাননীয় অধ্যক্ষ মহোদয় কর্তৃক একটি ঘোষণা

অধ্যক্ষ মহাশয় :— সভার অবগতির জন্য জানাচ্ছি যে, নিম্নলিখিত ৩ (তিন)টি বিলে মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর সম্মতি দিয়েছেন। বিলগুলির নামের পার্শ্বেই আমি মাননীয় রাজ্যপাল মহোদয়ের সম্মতির তারিখ জানাচ্ছি।

| ক্রমিক নং | বিলের নাম | সম্মতির তারিখ |
|---|---|---|
| 1) | "The Tripura Buildings (Lease and Rent Control) (Second Amendment) Bill. 1983 (Tripura Bill No 16 of 1983)". | 11.1.1984 / GOVERNOR |
| 2) | "The Tripura Sales Tax (Third Amendment) Bill, 1984 (Tripura Bill No. 7 of 1984)." | 19.10.1984 / GOVERNOR |
| 3) | "The Tripura Appropriation (No. 3) Bill 1984 (Tripura Bill No 6 of 1984)." | 28.10.1984 / GOVERNOR |

## PAPERS LAID ON THE TABLE OF THE HOUSE ( LAYING OF NOTIFICATION )

Mr. Speaker .— Next Business is—"Laying of the Notification No. F 6(1)-PD/79 P. II, dated the 24th January, 1985 issued by the Government of Tripura under the proviso to sub-section (4) of section 1 of the Tripura Security Act, 1980 extending the period by one year beyond the 25th January, 1985 during which the Act shall remain in force in the State." I would now request the Hon'ble Chief Minister to lay the notification before the House.

Shri Nripen Chakraborty :—Mr. Speaker, Sir, I beg to lay before the House a copy of the Notification No. F. 6(1)-PD/79. P. II dated the 24th January, 1985 issued by the Government of Tripura under the proviso to sub-section (4) of section 1 of the Tripura Security Act, 1980 extending the period by one year beyond the 25th January, 1985 during which the Act shall remain in force in the State.

## LAYING OF RULES

Mr. Speaker :—The next business of the House is—"Laying of the Tripura Housing Board Rules, 1984 as required under sub-section (3) of section 45 of the Tripura Housing Board Aet, 1979."

I would request the Hon'ble Minister for Public Works Department to lay Rule before the House.

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— মি: ডেপুটি স্পীকার, স্যার, I beg to lay before the House a copy of the Tripura Housing Board Rules 1984 as required under sub-section (3) of section 45 of the Tripura Housing Board Act, 1979.

Mr. Deputy Speaker :— Next business of the House is laying of the Tripura Land Revenue & Land Reforms (Allotment of land) ( Third Amendment ) Rules, 1985 as required under Section 98 of the Tripura Land Revenue and Land Reforms Act, 1960. আমি এখন মাননীয় রাজস্ব বিভাগের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুলসটি সভার সামনে পেশ করার জন্য।

Shri Khagen Das :— Mr. Deputy Speaker, Sir, I beg to lay before the House a copy of the Tripura Land Revenue & Land Reforms ( Allotment of Land ) ( Third Amendment ) Rules, 1985 as required under Section 98 of the Tripura Land Revenue & Land Reforms Act, 1960.

Mr Deputy Speaker :— Next business of the House is Laying of the Tripura Cinema ( Exhibition of Films by Video Cassette Recorder ) Licensing Rules, 1984. আমি এখন মাননীয় রাজস্ব বিভাগের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুলসটি সভার সামনে পেশ করার জন্য।

Shri Khagen Das :— Mr. Deputy Speaker, Sir, I beg to lay before the House a copy of the Tripura Cinema ( Exhibition of Films by Video Cassette Recorder ) Licensing Rules, 1984.

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্যগণের অবগতির জন্য জানানো হচ্ছে যে আজকের এই সভায় পেশ করা 'নোটিফিকেশান' এবং রুলসের প্রতিলিপিগুলি 'নোটিশ অফিস' থেকে সংগ্রহ করে নেবার জন্য।

## GOVERNMENT BILLS

সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো :— The Tripura Cinema Regulation Bill, 1985 ( Tripura Bill No. 1 of 1985 ), উত্থাপন। আমি এখন মাননীয় রাজস্ব মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান্ মুভ করার জন্য।

Shri Khagen Das :— Mr. Deputy Speaker, Sir, I beg to move for leave to introduce 'The Tripura Cinemas ( Regulation ) Bill 1985 ( Tripura Bill No 1 of 1985 )

মিঃ ডেপুটি স্পীকার :—এখন মাননীয় মন্ত্রী মহোদয় কর্ত্তৃক উত্থাপিত মোশানটি আমি ভোটে দিচ্ছি। মোশানটি হলো—"The Tripura Cinemas Regulations Bill, 1985 ( Tripura Bill No 1 of 1985 ) উত্থাপন করা অনুমতি দেওয়া হউক।

( The motion was put to voice vote and agreed to )

মিঃ ডেপুটি স্পীকার :— অতএব, সভার অনুমতিক্রমে বিলটি সভায় উত্থাপন হল।

সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো :— The Indian Stamp ( Tripura Third Amendment ) Bill, 1985 ( Tripura Bill No. 2 of 1985 ) উত্থাপন।

আমি এখন মাননীয় রাজস্ব মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

Shri Khagen Das : - Mr. Deputy Speaker, Sir, I beg to move for leave to introduce "The Indian Stamp ( Tripura third Amendment ) Bill, 1985 ( Tripura Bill No. 2 of 1985 )."

মিঃ ডেপুটি-স্পীকার :— এখন মাননীয় রাজস্বমন্ত্রী মহোদয় কর্ত্তৃক উত্থাপিত মোশানটি আমি ভোটে দিচ্ছি। মোশানটি হলো— The Indian Stamp ( Tripura Third Amendment ) Bill, 1985 ( Tripura Bill No. 2 of 1985 ), এই সভায় উত্থাপন করার জন্য অনুমতি দেওয়া হউক।

( The motion was put to voice vote and agreed to )

মিঃ ডেপুটি স্পীকার :— অতএব, এই সভার অনুমতিক্রমে বিলটি সভায় উত্থাপিত হলো।

সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো— "The Tripura Eyes ( Authority for use for Therapuetic purposes ) Bill, 1985 ( Tripura Bill No. 6 of 1985 ) উত্থাপন আমি এখন মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

Shri Khagen Das :— Mr. Deputy Speaker. Sir, I beg to move for leave to introduce "The Tripura Eyes ( Authority for use for Theraputic purpose ) Bill, 1985 ( Tripura Bill No. 6 of 1985 ).

মিঃ স্পীকার : — এখন মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয় কর্ত্তৃক উত্থাপিত মোশানটি আমি ভোটে দিচ্ছি। মোশানটি হল— The Tripura Eyes ( Authority for use for Theraputic purpose ) Bill, 1985 ( Tripura Bill No 6 of 1985 ) এই সভায় উত্থাপন করার অনুমতি দেওয়া হউক।

( The motion was put to voice and agreed to . )

মিঃ স্পীকার :— অতএব, এই সভায় অনুমতিক্রমে বিলটি সভায় উত্থাপিত হল।

মিঃ স্পীকার :— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো— The Tripura Tribal Areas Autonomous District Council ( Repeal ) Bill, 1985 ( Tripura Bill No. 7 of 1985 ) উত্থাপন। আমি এখন মাননীয় উপমুখ্য মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

Shri Dasarath Deb :— Mr. Speaker, Sir, I beg to move for leave to introduce "The Tripura Tribal Areas Autonomous District Council ( Repeal ) Bill, 1985 ( Tripura Bill No. 7 of 1985 )

মিঃ স্পীকার :— এখন আমি মাননীয় উপমুখ্য মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি ভোটে দিচ্ছি। মোশানটি হলো - "The Tripura Tribal Areas Autonomous District Council ( Repeal ) Bill, 1985 ( Tripura Bill No 7 of 1985 ) এই সভায় উত্থাপন করার জন্য অনুমতি দেওয়া হউক।"

( The motion was put to voice vote and agreed to . )

মিঃ স্পীকার :— অতএব এই সভার অনুমতি ক্রমে বিলটি সভায় উত্থাপিত হইল।

## PRESENTATION OF THE SUPPLEMENTARY DEMANDS FOR GRAINTS FOR 1984-85

মিঃ স্পীকার :— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হল ১৯৮৪-৮৫ ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থ মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি ১৯৮৪-৮৫ ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সভার সামনে পেশ করার জন্য।

Shri Nripen Chakraborty :— Mr. Speaker, Sir, I beg to present the Supplementary Demands for Grants for the year 1984-85 to the House .

মিঃ স্পীকার : - আমি মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করছি 'নোটিশ অফিস' থেকে ১৯৮৪-৮৫ ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য এবং যে সকল সদস্য মহোদয়গণ অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর ছাঁটাই প্রস্তাব-এর নোটিশ দিতে চান, তারা আগামী মঙ্গলবার, ১৯শে মার্চ ১৯৮৫ ইং বেলা এক ঘটিকার মধ্যে তাঁদের নোটিশ বিধানসভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

## NOTION FOR VOTE ON ACCOUNT

মিঃ স্পীকার :— এখন সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো— '১৯৮৫-৮৬ ইং আর্থিক সনের ভোট এ্যাকাউন্টস প্রস্তাব মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি ভোট অন এ্যাকাউন্টস প্রস্তাবটি উত্থাপন করার জন্য।

Shri Nripen Chakraborty :— Mr. Speaker, Sir, I beg to move a motion on Vote on Account for a part of the financial year 1985-86 to the House.

মিঃ স্পীকার :— মাননীয় সদস্যগণ, আপনাদের অবগতির জন্য জানাইতেছি যে ১৯৮৫-৮৬ ইং আর্থিক সনের ভোট অন এ্যাকাউন্ট মোশানটি বিবেচনা ও পাশ করার জন্য আগামী ২১শে মার্চ, বৃহস্পতিবার, ১৯৮৫ ইং তারিখে সময় নির্ঘণ্ট হয়েছে।

## DISCUSSION ON THE GOVERNOR'S ADDRESS

মিঃ স্পীকার :— এই সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো— মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষনের উপর আলোচনা এবং ঐ ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব গত ১৫ই মার্চ, শুক্রবার ১৯৮৫ ইং তারিখে এসেছে, তার উপর আলোচনা। ধন্যবাদ সূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীমানিক সরকার মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা মহোদয়। প্রস্তাবটি হলো — 'নিম্ন লিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে গত ১৫ই মার্চ, শুক্রবার, ১৯৮৫ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধান সভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।

মাননীয় সদস্যগণের অবগতির জন্য আমি আরও জানাচ্ছি যে, এই ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর আমি বেশ কিছু সংখ্যক সংশোধনী নোটিশ পেয়েছি। সংশোধনী নোটিশগুলির তালিকা মাননীয় সদস্যদের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকাভুক্ত সমস্ত সংখ্যক সংশোধনী প্রস্তাবগুলি সভায় উত্থাপিত হয়েছে বলে গণ্য করা হবে। আলোচনা শুরু হবার পূর্বে প্রত্যেক দলের চীফ হুইপদের আমি অনুরোধ করব এই আলোচনায় তাদের দলের যে সমস্ত সদস্য অংশ গ্রহন করবেন, তাদের একটি নামের তালিকা আমায় দেবার জন্য। মূল ধন্যবাদ সূচক প্রস্তাব এবং সংশোধনী প্রস্তাবগুলি একই সাথে আলোচনা হবে।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার :— মিঃ স্পীকার, স্যার, আমি আপনার কাছে একটা আবেদন করছি, সেটা হল এই আলোচনায় অংশ গ্রহন করার জন্য প্রত্যেক দলের অর্থাৎ ট্রেজারী বেঞ্চ থেকে একজন সদস্যকে বলার সুযোগ দেওয়ার পর আমাদের অপোজিশান বেঞ্চ থেকেও একজনকে বলার সুযোগ দিতে হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনি যেটা বললেন, সেই ভাবেই আলোচনার সুযোগ দেওয়া হবে। আমরা এই প্রস্তাবের উপর আলোচনা করার জন্য মোট

২ ঘন্টা সময় নির্দিষ্ট করেছি, তার মধ্যে কংগ্রেস (আই) পাবে ২৬ মিনিট, ত্রিপুরা উপজাতি যুব সমিতি পাবে ২০ মিনিট, নির্দল দুইজন পাবেন ১২ মিনিট এবং রুলিং পার্টি পাবেন ১৪৮ মিনিট। এবং ভোটিং-এর জন্য ১১ মিনিট রাখা হয়েছে।

আমি এখন মাননীয় সদস্য, মানিক সরকার মহোদয়কে তাঁর প্রস্তাবটির উপর আলোচনা শুরু করতে অনুরোধ করছি। এবং তাঁর আলোচনা শেষ করবার পর প্রস্তাবের সমর্থনকারী মাননীয় সদস্য শ্রীভানু লাল সাহা, প্রস্তাবের উপর তাঁর আলোচনা শুরু করবেন।

শ্রীমানিক সরকার :— মাননীয় স্পীকার স্যার, আমাদের মাননীয় রাজ্যপাল গত ১৫ই মার্চ এই বিধানসভার সামনে যে ভাষণ উপস্থিত করেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব আমি উপস্থিত করেছিলাম তার উপর সংক্ষেপে দুই একটি কথা আমি আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করছি। প্রথমে আমি বলতে চাই যে, খুব স্বল্প পরিসরে হলেও মাননীয় রাজ্যপালের ভাষণের শেষ দিকে বলেছেন যে, এর মধ্য দিয়ে রাজ্যের অগ্রগতি সমস্যা ইত্যাদির বিভিন্ন দিক উপস্থিত করা সম্ভব হয় নাই। কিন্তু বিশেষ বিশেষ বিষয়গুলি উল্লেখ করা হয়েছে। এবং তা থেকে সামগ্রিক ভাবে বিষয়গুলির সম্পর্কে অনুভব করা কষ্টকর হয় না। আমি তাঁর এই রূপরেখার সঙ্গে একমত হয়ে বলতে চাই যে, এর মধ্য দিয়ে আমাদের এই রাজ্যের সমস্যা এবং অগ্রগতির যে প্রচেষ্টা এবং সাফল্য সূচিত হয়েছে তার একটা রূপ এই ভাষণের মধ্য দিয়ে পরিস্কার করা হয়েছে। আমি বিশেষ করে দৃষ্টি আকর্ষণ করতে চাই যে এই ভাষণের ১২নং ধারা এখানে মাননীয় রাজ্যপাল তুলে ধরেছেন "সম্পদের অপ্রতুলতা ও কঠিন আস্তর্কাঠামোগত সমস্যার মধ্যে মানুষের আর্থ-সামাজিক জীবনে কোন অর্থবহ পরিবর্তন আনা অত্যন্ত দুরূহ কাজ। ভোগ্যপণ্যের ক্রমবর্ধমান মূল্যসূচী এই অনগ্রসর অঞ্চলে মানুষকে আরও পঙ্গু করে দেয় ১৯৮৪-৮৫ সালে আমরা পরিকল্পনা খাতে বরাদ্দ রেখেছিলাম ১১০ কোটি টাকা পরিকল্পনা কমিশন তা থাটাই করে দিয়েছেন ৬৮ কোটি টাকা। এর ফলে সরকারকে অনেক উন্নয়ন পরিকল্পনাই বাধ্য হয়ে ছাটাই করে দিতে হয়েছে। উন্নয়নের গতিকে ত্বরান্বিত করতে, ৭ম পরিকল্পনায় আমরা বরাদ্দ চেয়েছি ১২৩৫ কোটি টাকা, ১৯৮৫-৮৬ সালের বাৎসরিক খসড়া পরিকল্পনা তৈরী করা হয়েছে ১০২.৮৬ কোটি টাকার। উভয় পরিকল্পনাই বরাদ্দ এখনও চূড়ান্ত হতে বাকি।"

খুব সঠিকভাবে একটা গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় রাজ্যপাল তার বক্তব্য উপস্থিত করেছেন। আজকে এই প্রসঙ্গে যে বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই যে গত তিন মাস সাড়ে তিন মাসের মধ্যে আমাদের ভারতবর্ষে দু'টো গুরুত্বপূর্ণ নির্বাচন অনুষ্ঠিত

হয়েছে। একটা হল '৮৪ সালের ডিসেম্বরে লোকসভার নির্বাচন আর একটা '৮৫ সালের মার্চের প্রথম দিকে ১১টি রাজ্যের বিধানসভার নির্বাচন। লোক সভার নির্বাচনে আমরা দেখেছি রাজীব গান্ধীর নেতৃত্বে কংগ্রেস (আই) একটা বিরাট সাফল্য দেখিয়েছে। বিশেষ করে দেখা গেছে প্রায় শতকরা ৫৫ ভাগ ভোট পেয়েছে আর লোকসভার শতকরা ৮০ ভাগ আসন পেয়েছে। কিন্তু মাত্র তিন মাসের ব্যবধানে ১১টি রাজ্যে বিধানসভার নির্বাচন হল সেখানে ১১টি রাজ্যের ভোটারের সংখ্যা হিসাব করলে জনসংখ্যা হিসাবে দেখা যায় যে, একটা মিনি লোকসভার নির্বাচন হয়েছে এবং সেই রাজ্য বিধানসভার নির্বাচনের পর দেখা যায় যে ১১টি রাজ্যের মধ্যে ৪টি রাজ্যে গত লোকসভার নির্বাচনে যে সাফল্য দেখিয়েছিল সেই সাফল্য অক্ষুন্ন রেখেছে। সেই রাজ্যগুলি হল মধ্যপ্রদেশ, হিমাচল, উড়িষ্যা ও পণ্ডিচেরী। ৪টি রাজ্যে কংগ্রেস (আই) গত লোকসভার নির্বাচনে যে সাফল্য দেখিয়েছিল সেই সাফল্য দেখাতে পারে নাই—সংখ্যাগরিষ্ঠতা পেয়েছে ঠিকই কিন্তু লোকসভার কেন্দ্র যেভাবে গঠিত হয় সেই হিসাবে দেখা গেছে যে তাদের ভোটের ফলাফল ভাল হয় নাই। সেই রাজ্যগুলি হল রাজস্থান, বিহার ও উত্তরপ্রদেশ। আর ৩টি রাজ্যে কংগ্রেস (আই) পরাজিত। সেই রাজ্যগুলি হল অন্ধ্র, কর্ণাটক ও সিকিম। অন্ধ্রতে যে দলটি আবার ক্ষমতায় এসেছে—তেলেগু দেশম—এই দলটি আগেও ক্ষমতায় ছিলেন এবং নির্বাচনের পর আবার সেই দলটি আরও বেশী সাফল্য দেখিয়ে ক্ষমতায় ফিরে এলেন। আর কর্ণাটকে লোকসভায় যেখানে কংগ্রেস (আই) বিরাট সাফল্য দেখিয়েছিল কিন্তু বিধানসভায় দেখা গেল তারা আর সেই সাফল্য দেখাতে পারে নাই, সেখানে কংগ্রেস (আই) পরাজিত হয়েছে। আর সিকিমে—সেখানে মাত্র একজন কংগ্রেস (আই)র প্রার্থী জয়ী হয়েছে। সব মিলিয়ে দেখা যায় যে, এই ১১টি রাজ্যের বিধানসভার নির্বাচনের পর আমরা এটাই দেখতে পাচ্ছি যে কংগ্রেস (আই) পরাজিত হয়েছে। এই বিষয়ে সন্দেহের কোন অবকাশ নাই। এই তিন মাস সাড়ে তিন মাসের মধ্যে আমরা দেখতে পাচ্ছি যে কংগ্রেস (আই) পরাজিত হয়েছে। এছাড়া আমরা যদি পত্র-পত্রিকাগুলি লক্ষ্য করি ইংরেজী, হিন্দী, বাংলা, এই সমস্ত পত্র পত্রিকায় সব সময় প্রকাশ করছিল যে রাজীব গান্ধীর ওয়েভ, ভারতবর্ষের এক প্রান্ত থেকে অপর প্রান্ত পর্য্যন্ত চলছে এবং তার নেতৃত্ব ভারতবর্ষের নূতন দিগন্তের দ্বার উন্মোচন করে দেবে। এটা কংগ্রেস (আই)-এর পক্ষ থেকে বিভিন্ন পত্র পত্রিকায় দাবী করা হয়েছিল। আমরা লোকসভার ভোটের ফল দেখেছি। এর পর ১১টা রাজ্যের বিধানসভার ফলও দেখেছি। লোক সভার তুলনায় এই ইলেকশনে তাদের ভরাডুবি·

হয়েছে। বিধানসভা এবং লোক সভায় রাজীব গান্ধীর বক্তব্য একই ছিল। ভারত-বর্ষের সংহতি, ঐক্য, লোক সভার ইলেকশনে রাজীব গান্ধীর এই ছিল বক্তব্য। এই বক্তব্য নিয়ে তিনি ভারতবর্ষের এক প্রান্ত থেকে আরেক প্রান্ত পর্য্যন্ত ঘুরে বেড়িয়েছেন। বিধানসভার ইলেকশনে বক্তব্য রেখেছিলেন যে, কেন্দ্রে যে সরকার আছে রাজ্য বিধান-সভাগুলিতেও সেই সরকার থাকা উচিত। কিন্তু বিরোধী দলগুলি রাজীব গান্ধীর এই বক্তব্য বিরোধীতা করেছিলেন। ভারতবর্ষ একটা যুক্ত রাষ্ট্রিয় কাঠামোর মধ্যে চলছে। সেখানে বিভিন্ন দল থাকবে, বিভিন্ন মতাবলম্বী দল থাকতে পারে এবং সেখানে সবারই চিন্তাধারার প্রতিফলন ঘটবে। কাজেই সেখানে এক দলের কথা আসছে কেন? আমরা দেখেছি ভোটের মাধ্যমে জনসাধারণ তার জবাব সুনির্দিষ্টভাবে দিয়েছে। সেই জন্য বিধানসভার নির্বাচনে কংগ্রেস (আই) এর এই ভরাডুবি। তার কারন কি? কংগ্রেস (আই) শাসক গোষ্ঠী মাঝখানে কিছু সময় বাদে বিগত ৩৭ বৎসর যাবত তারা সবটা সময়ই এই দেশকে শাসন করে আসছে। সমস্ত ক্ষমতা কেন্দ্রীয় সরকারের হাতে কুক্ষিগত করেছে। ওরা আগে বলেছে যে ভারতবর্ষের সংবিধানের সংশোধন চলে না কিন্তু পরে আমরা দেখলাম এই কংগ্রেস (আই) শাসকগোষ্ঠী নিজেদের স্বার্থে বার বার সংবিধানকে সংশোধন করছে। এবং সেটা করেছে সম্পূর্ণ অগণতান্ত্রিকভাবে। এর ফলে বিশেষ করে আর্থিক দিক থেকে যে সমস্ত অকংগ্রেস (আই) সরকারগুলি বিভিন্ন রাজ্যে আছে তার অর্থনৈতিক সমস্যার মোকাবিলা করার জন্য সুযোগ সুবিধা পাচ্ছে না। যার ফলে ভারতবর্ষের কোন অঞ্চলে বিশেষ করে উত্তর-পূর্বাঞ্চলের মধ্যে ত্রিপুরায় একটা অসম বিকাশ ঘটেছে। এখানে আমরা দারুনভাবে বনচিত। এই উত্তর-পূর্বাঞ্চলের রাজ্যগুলির কথা কেন্দ্রীয় সরকার চিন্তা করছে না। বিধানসভার ইলেকশনে বলা হয়েছিল যে রাজীব গান্ধী এই ভারতবর্ষের রাজনীতিতে একটা চমক সৃষ্টি করবেন। বলা হয়েছিল তিনি একটি পরিচ্ছন্ন প্রশাসন ভারতবর্ষের মানুষকে উপহার দিবেন এবং দুর্নীতি দূর করবেন। ভারতবর্ষকে শক্তিশালী করতে গেলে অর্থনৈতিক দিকটা দেখতে হবে। সেখানে অর্থ-নৈতিক দৃষ্টি-ভঙ্গীটা কি? বেকার সমস্যার কি হবে? ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের প্রতি অর্থ বৈসম্য, শিল্পনীতি, কৃষিনীতি সেগুলির কি হবে? রাজীব গান্ধী বলেছিলেন অপেক্ষা করুন, দেখুন। ভারতবর্ষের একজন বিশিষ্ট সাংবাদিক আকবর দিল্লীতে রাজীব গান্ধীর সঙ্গে দেখা করেছিলেন এবং বলেছিলেন যে অর্থনীতি সম্পর্কে কিছু বলুন। তখন রাজীব গান্ধী বলেছিলেন সামনে বাজেট অধিবেশন আসছে, তখনই দেখতে পারবেন। আমরা দুটো বাজেট দেখলাম। একটা রেল বাজেট, আরেকটা মূল অর্থ-নৈতিক বাজেট।

এগুলোকে কি বাজেট বলা যায়? ভারতবর্ষের ৭০ কোটি মানুষের উপর দুটো বোঝা বলা যায়। রেল বাজেটের মধ্য দিয়ে রেলের ভাড়া বাড়িয়ে দেওয়া হয়েছে ১০ পার্চেন্ট সেটা বাড়তে বাড়তে ৩০/৪০ পার্চেন্ট হতে পারে। এই বাজেটের মধ্যে অর্থনীতির কোন ইতিবাচক দৃষ্টি ভঙ্গী আমরা দেখতে পারি নি। এই রেলের পরিবহন মাশুল বাড়িয়ে দেওয়া হয়েছে। এতে জিনিষপত্রের দাম বেড়ে যাবে, সাধারন মানুষ ক্ষতি-গ্রস্ত হবে। আমরা বিগত ২০ বৎসর যাবৎ দবী করে আসছি, বিশেষ করে আমার বিধায়ক জীবনে এখানে দু-দুবার বেসরকারী প্রস্তাব এনে সর্বসম্মতিক্রমে পাশ করা হয়েছে যে, ত্রিপুরাতে রেল সম্প্রসারণ করা হউক। ধর্মনগর থেকে আগরতলা এবং আগরতলা থেকে সাব্রুম। এখানে ত্রিপুরার জন্য মাত্র তিন কোটি টাকা ধরা হয়েছে। পেঁচারথল থেকে কুমারঘাট রেল সম্প্রসারণ করার জন্য। এ ছাড়া উত্তর পূর্বাঞ্চলে রেল সম্প্রসারণের কোন কথাবর্তা নেই। সাব্রুম-আগরতলা রেল সম্প্রসারণ তো অনেক দূরের কথা। মাধব সিন্ধিয়া মন্ত্রী (রেল), তিনি মধ্যপ্রদেশের রেললাইন নিয়েই ব্যস্ত। ত্রিপুরার কথা চিন্তা করার সুযোগ নাই। এই ত্রিপুরার অমরপুর ও সাব্রুমের মানুষ তারা রেলের আওয়াজ শুনেন নি। এটার নাম কি চমকপ্রদ বাজেট? এই চমকপ্রদ বাজেটে টেকস্ বসানো হয়েছে ৪৪০ কোটি টাকা। ডেফিসিট হয়েছে মূল বাজেটে ৩৩৪৯ কোটি টাকা। এই বাজেটে মুদ্রাস্ফীতি অবশ্যম্ভাবী। এর দ্বারা কোন সুষ্ঠ পরিকল্পনা রূপায়িত হবে না। জিনিস পত্রের দাম বাড়বে। সাধারণ মানুষ সেখানে ক্ষতিগ্রস্থ হবে। শুধু তাই নয়, ডিজেল, পেট্রোল, কেরোসিনের উপর ১৫ পার্সেন্ট মাশুল বাড়িয়ে দেওয়া হল। একবার রেলের ভাড়া বাড়ানো হলো, তারপর ডেফিসিট ফিনান্স হলো, তার উপর ডিজেল, পেট্রোল, কেরোসিনের উপর ১৫ পার্সেন্ট মাশুল বাড়ানো হলো। টি. ভি., রেডিও, ভি ডিও এর উপর থেকে তারা শুল্ক তুলে দিয়েছেন, ভারতবর্ষের কয়টা মানুষ টি. ভি, ভি. ডি ও ও রেডিও কিনে। তারপর উনারা বলছেন ১৮ হাজার টাকা পর্য্যন্ত যাদের ইনকাম তাদের ট্যাক্স দিতে হবে না, কিন্তু পকেট থেকে তো নিয়ে যাচ্ছেন ১০ হাজার কোটি টাকা। শুধু তাই নয় সেখানে দেখা যাচ্ছে প্রত্যেক করের উপর ছাড় দেওয়া হয়েছে ফলে সবচেয়ে ক্ষতিগ্রস্ত হয়েছে রাজ্যগুলি যার ফলে রাজ্যগুলির আয় কমে যাবে। তার অর্থ এই কেন্দ্রীয় সরকার রাজ্যগুলিকে কোন সুযোগ সুবিধা দিতে চান না। যার ফল স্বরূপ ইন্দিরা গান্ধীকে জীবন দিতে হয়েছিল। রাজ্যপাল সঠিক ভাবেই তাঁর অভিভাষণে বলেছেন যে কেন্দ্রীয় সরকার রাজ্যগুলিকে বঞ্চিত করে সমস্ত ক্ষমতা কুক্ষিগত করে রাখতে চাইছেন। রাজ্যগুলি অবহেলিত হলে ভারতবর্ষের অগ্রগতি কোন মতেই সম্ভব নয়। কেন্দ্রীয় সরকার যদি এই দৃষ্টি ভংগী নিয়ে চলবার চেষ্টা করেন তাহলে

ভারতবর্ষের ঐক্য ও সংহতি সুদৃঢ় করা কিছুতেই সম্ভব নয়। কেন্দ্রীয় সরকার যে দৃষ্টি ভংগী নিয়ে চলছেন, তা এই বাজেটের মধ্যে প্রতিফলিত হয়েছে। যারা, একচেটিয়া কারবারী, পুঁজিপতি তারাই এই বাজেট থেকে সবচেয়ে বেশী খুশী হয়েছে। মাননীয় সদস্যরা নিশ্চয়ই খবরের কাগজে দেখেছেন যে, ভারতবর্ষের বড় বড় শিল্পপতি, পুঁজিপতি দুহাত তুলে এই বাজেটকে স্বাগত জানিয়েছেন, তারা বলেছেন এই বাজেট-প্রগ্রেসিভ। কারণ এই বাজেটে গরীবের মাথার উপর ট্যাক্স বসানো হয়েছে। আজকে আমেরিকা, ব্রিটেন, ফ্রান্স, ইটালী প্রভৃতি পৃথিবীর ১২টি দেশ দারুণভাবে আর্থিক সংকটের মধ্যে দিয়ে চলছে, সেখানে বেকারী বাড়ছে, শিল্পে মন্দা দেখা দিয়েছে, আর ভারতবর্ষে গরীবের মাথার উপর ট্যাক্স বসিয়ে অর্থ নীতিকে দাঁড় করাবার চেষ্টা করছেন। হাতী যেখানে জলের তলায় তলিয়ে যাচ্ছে আর মশা সেখানে বাঁচবার চেষ্টা করছে। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই-ভারতবর্ষে জরুরী অবস্থা জারী করে গণতান্ত্রিক অধিকার হরণ করা হয়েছে, ধর্মঘটের অধিকার হরণ করা হয়েছে, মালিক পক্ষকে লেবার ছাটাইয়ের ক্ষমতা দেওয়া হয়েছিল, স্বভাবতই মালিক পক্ষ তখন ইন্দিরা গান্ধীকে সাধুবাদ জানিয়েছিল, মাইজী আপ অচ্ছা কিয়া। আজকে শ্রীরাজীব গান্ধীও মায়ের সেই কর্ম করে শিল্পপতি ও পুঁজিপতিদের নিকট থেকে সেই সাধুবাদ পেয়েছেন, আপ আচ্ছা কিয়া। আজকে গরীব মেহনতী মানুষ এই বাজেটে সবচেয়ে বেশী আক্রান্ত। আজকে কেন্দ্রীয় সরকারের এই দৃষ্টিভঙ্গীর প্রতি সাধারণ মানুষের প্রতিবাদ করা ছাড়া আর গত্যন্তর নেই। মাননীয় রাজ্যপাল যে বিষয়গুলির প্রতি অঙ্গুলি হেলন করেছেন, সেই বিষয়গুলি নিশ্চয়ই মাননীয় সদস্যরা গুরুত্ব সহকারে বিবেচনা করবেন, গরীব মানুষের স্বার্থ রক্ষার্থে এবং মাল্টিন্যাশনাল করপোরেশনগুলির স্বার্থের বিরুদ্ধে বিক্ষোভে ফেটে পড়বেন এই আশা নিয়ে মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণকে আবারও সমর্থন জানিয়ে আমি বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— আমি মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা মহোদয়কে উনার বক্তব্য রাখবার জন্য অনুরোধ করছি।

শ্রীভানুলাল সাহা :— মিঃ স্পীকার স্যার, গত ১৫ই মার্চ মাননীয় রাজ্যপাল এই সভায় যে অভিভাষণ দিয়েছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি উনার ভাষণে ৫১নং অনুচ্ছেদের মধ্যে আমার বক্তব্যকে সীমাবদ্ধ রাখতে চাই। যেখানে উনি বলেছেন সরকার শহরতলী ও গ্রামের বেকারদের কর্ম সংস্থানের জন্য চেষ্টা করবেন। রাজ্য সরকার তাঁর সীমিত ক্ষমতার মধ্যে নির্দিষ্ট একটা নীতির ভিত্তিতে শিক্ষিত বেকারদের চাকুরী প্রদানের ক্ষেত্রে প্রচেষ্টা চলাচ্ছেন। পাশাপাশি গ্রামের অসংখ্য

ভূমিহীন ও ক্ষেতমজুর আছে তাদের জন্যও বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্প রচনা করছেন। আমাদের এই পার্বত্য রাজ্যে কৃষি শ্রমিকের সংখ্যা ব্যাপক। তাদের কর্মসংস্থানের ব্যবস্থা অবশ্য দরকার। তাই রাজ্য সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে ও তাদের জন্য এস. আর. ই. পি প্রকল্প চালু করেছেন। অবশ্য এই এস. আর. ই. পি চালু করার ক্ষেত্রে রাজ্য সরকারকে বাধ্য করা হয়েছে। আমরা দেখেছি কেন্দ্রে জনতা সরকারের আমলে "ফুড-ফর-ওয়ার্ক" প্রকল্প চালু করা হয়েছিল। ১৯৮০ইং সালে ইন্দিরা গান্ধী আবার ক্ষমতাসীন হওয়ার পর সেই কর্মসূচীর নাম পরিবর্তন করে রাখলেন এন. আর. ই. পি এবং সেই সঙ্গে শ্রমদিবসের সংখ্যাও দিলেন কমিয়ে। রাজ্যে যেখানে ১ কোটি শ্রম-দিবসের কাজ হত সেখানে করা হলো ২০ লক্ষ শ্রমদিবস। স্বাভাবিক ভাবেই যারা কাজ পাচ্ছেন না তাদেরকে কাজ দেওয়ার জন্য রাজ্য সরকারকে "এস. আর. ই. পি" প্রকল্প চালু করতে হলো। আমরা দেখেছি রাবার বাগানের মাধ্যমে, সয়েল কনজার-ভেশানের মাধ্যমে কৃষি দপ্তর এস. আর. ই. পির কাজ করাচ্ছেন। এটা ঠিক যে শিক্ষিত বেকারদের সরকারী কাজের মধ্যে নেওয়ার ক্ষমতা সরকারের কমে এসেছে। ২২ লক্ষ মানুষের রাজ্যে ১ লক্ষ সরকারী কর্মচারী রয়েছেন. এর সীমা তো আর অনন্তকাল ধরে বাড়িয়ে দেওয়া যায় না। সুতরাং কর্মসংস্থানের বিকল্প ব্যবস্থা হচ্ছে ব্যাপক শিল্পায়ন। কিন্তু কেন্দ্রীয় সরকার এর প্রতি কোন নজর দিচ্ছেন না। আমরা যেটা দেখি সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার এবং অন্যান্য যে সমস্ত কংগ্রেস ( আই ) রাজ্যগুলি আছে সেখানে নিয়োগ-নীতি বলতে কোন জিনিষ নেই। টাকার বিনিময়ে চাকুরী দেওয়া হয়. সেখানে আমরা দেখি এক মন্ত্রী চাকুরী দিয়ে গেলে সেখানে যখন আর একজন মন্ত্রী আসেন তখন আগের মন্ত্রীর লোকদের ছাটাই করে নূতন মন্ত্রীর লোকদের চাকুরী দেন, এই ধরণের নীতি নিয়ে এখানে কোন চাকুরী দেওয়া হয় না। গনিখান চৌধুরীর মন্ত্রীত্ব যাওয়ার সাথে সাথে বংশীলাল মন্ত্রীত্বে আসার পর গনিখান যাদের চাকুরী দিয়েছিলেন তাদের ছাটাই করে দিলেন, পরে অবশ্য রেল কর্মীরা আবেদন করে প্রধান মন্ত্রীর কাছ থেকে সেই ছাটাই-এর নোটিশ বাতিল করেন, তাই বলছি রেলের মধ্যে কোন নিয়োগ-নীতি নেই। তাই এই জিনিষগুলি ঘটছে. এই ডিসেম্বর মাসের শেষ সপ্তাহে এটা দেখেছি। কাজেই এটা পরিষ্কার। আমি একটা উদাহরণ দিলাম মাত্র, এই রকম অসংখ্য উদাহরণ দেওয়া যায়। আমরা দেখেছি কর্মসংস্থানের ক্ষেত্রে দরিদ্র সীমার নীচে যে সমস্ত লোক আছে আই, আর. ডি, পি নামে একটা নূতন প্রকল্প

নেওয়া হয়েছে। এই প্রকল্প আমাদের রাজ্যে অত্যন্ত আনন্দের সঙ্গে গ্রহণ করা হয়েছে। আমাদের রাজ্যে ৬ষ্ঠ পরিকল্পনাকালে ৫১ হাজার পরিবারকে স্বনির্ভর করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে, ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যান্ত ৪৬,২৯২টি পরিবারকে এই কর্মসূচীর আওতায় সাহায্য দেওয়া হয়েছে এবং এখন পর্যান্ত ৩৭০৮টি পরিবারকে এখনও আনা যায় নি। ওরা বলে মনিপুরে সেন্ট পার্সেন্ট হয়ে গেছে আর আপনারা কি পাচ্ছেন? আপনাদের জেনে রাখা ভাল সেই রাজ্যে কি ভাবে কাজকর্ম হয়, মনিপুরে আই. আর. ডি. পির প্রকল্পে ৮ হাজার টাকার কাজ হলে সাবসিডি ২ হাজার টাকা মণিপুর সরকার ক্যাশ ভোল দেন তাদের হাতে, দিয়ে বলেন আর ৬ হাজার টাকা থেকে তোমরা নিয়ে নাও. না হলে আমাদের কিছু করার নেই। আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে বিভিন্ন জায়গায় ব্যাংকগুলি আই. আর. ডি. পির কাজ করার অনীহা প্রকাশ করেন কারণ বিভিন্ন ব্যাংক ম্যানেজার বলছে এইগুলি করে কি হবে? এই তো হচ্ছে আমাদের রাজ্যের অবস্থা। আমাদের সরকার একটা নূতন প্রকল্প নিয়েছে এই প্রকল্পের সাহায্যে গ্রামীণ ক্ষেত মজুররা বছরে যাতে ১০০ দিন কাজ পেতে পারে সেজন্য প্রকল্প নেওয়া হয়েছে। এই প্রকল্প মূলতঃ কয়েকটি পঞ্চায়েত মিলে ৫ লক্ষ, ৭ লক্ষ টাকার কাজ হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনার ১০ মিনিট সময় ছিল, ১০ মিনিট শেষ হয়ে গেছে। ১ মিনিটের মধ্যে শেষ করুন।

শ্রীভানুলাল সাহা :— মাননীয় রাজ্যপালের ভাষণকে এই হাউসের সকল সদস্যই সমর্থন করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার : — মাননীয় সদস্য আপনারা ৮ জনের নাম দিয়েছেন, ৬ মিনিট করে বলবেন।

শ্রীসুধীররঞ্জন মজুমদার :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য মানিকবাবু এই সভায় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তার বিরোধীতা করে. এবং সেই সঙ্গে আমাদের বিরোধী দলের অন্যান্য সদস্যদের এমেণ্ডমেন্টগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে রাজ্যপালের ভাষণে একটা কথা বলা হয়েছে যে আমাদের স্বর্গত প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধীর হত্যার কথা উল্লেখ করা হয়েছে এবং কুম্ভীরাশ্রু বর্ষণ করা হয়েছে এবং পরিতাপের কথা বলা হয়েছে। হয়তো দুজন প্রহরী গুলি করেছে সতবন্ত সিং, বিয়ান্ত সিং কিন্তু তার পিছনে একটা উস্কানি ছিল, তার পিছনে একটা পরিবেশ সৃষ্টি করেছিল। আজকে যারা স্বর্গত প্রধান মন্ত্রী ইন্দিরা গান্ধীর প্রসংসা করেছেন কিন্তু

জীবিত থাকাকালীন সময় বলতেন "ইন্দিরা গান্ধীর কালো হাত ভেঙ্গে দাও", "গণতন্ত্রের হত্যাকারী ইন্দিরা গান্ধী নিপাত যাক" এই সমস্ত কুৎসা রচনা করেছিলেন, একটা ঘৃণার পরিবেশ সৃষ্টি করেছিলেন সেই অপপ্রচারে আজকে এখানে সরকারের সামনে যারা আছেন এই শাসকদলও সেই অপপ্রচারে অংশ গ্রহণ করেছিলেন, তারই পরিণতি হিসাবে বিয়ন্ত সিং, সতবন্ত সিং গুলি চালিয়ে হত্যা করলো দেশের মহান নেত্রীকে। এখন পাঞ্জাবের সেই স্বর্ণ মন্দিরে দেশকে বিচ্ছিন্ন করার যে চক্রান্ত চলছিল সেই চক্রান্তের হাত থেকে তিনি দেশকে রক্ষা করে গেছেন। সে দিন তাঁরা কি বলেছিলেন? কিন্তু আজকে রাজ্যপালের ভাষনের মাধ্যমে কুম্ভীরাশ্রু বর্ষণ করলে তার দায়-দায়িত্ব থেকে মুক্ত হওয়া যাবে না। মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষনে এখানে বলা হয়েছে কেন্দ্র সমস্ত ক্ষমতা কুক্ষিগত করে রেখেছেন সেই কারনে রাজ্যসরকারের সৎ ইচ্ছা থাকা সত্ত্বেও তাঁরা উন্নতি করতে পারছেন না ত্রিপুরা রাজ্যের। ভারতবর্ষের যে সংবিধান সেই সংবিধানের মধ্যে তার একটা সমন্বয়, জাতীয় ঐক্য, জাতীয় সংহতি, তার সঙ্গে আঞ্চলিক যে সমস্ত বৈচিত্র তার সঙ্গে একটা সমন্বয় সাধন সংযোজিত হলো এবং সেই জন্য সংবিধানে যতটুকু ক্ষমতা দেওয়া দরকার সে টুকু দিয়েছেন। আজকে উনারা বলতে পারবেন কি ওদের হাতে যে ক্ষমতা দিয়েছেন, যে আর্থিক সঙ্গতি দিয়েছেন ৭ বছর ধরে তার প্রয়োগ করতে উনারা পেরেছেন কি? যদি প্রয়োগ করতে পারতেন তাহলে ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষের এই অবস্থা হতো না।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য আপনার তো ৬ মিনিট শেষ হয়ে গেছে। রিসেসের পর আপনি আরও ৩ মিনিট বলবেন।

হাউস বেলা দুই ( ২ ) ঘটিকা পর্য্যন্ত মুলতবী রহিল।

বিরতির পর বেলা ২ ঘটিকা

শ্রীসুধীর রঞ্জন মজুমদার :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীমানিক বাবু তার ভাষনে বলেছেন মার্চ মাসে যে বিধানসভার নির্বাচন হয়ে গেল ১১টি রাজ্যে তাতে কংগ্রেস ( আই ) এর ভরাডুবি হয়েছে। ওনাকে জিজ্ঞাসা করতে চাই কোথায় ভরাডুবি হয়েছে? উনি বলেছেন কর্নাটকে হয়েছে, অন্ধ্রপ্রদেশে হয়েছে, সিকিমে হয়েছে, আমি বলতে চাই ঐ জায়গাগুলি কোন সময়ই কংগ্রেস ( আই ) ছিলনা, এবারও নেই। যে রাজ্যগুলিতে কংগ্রেস ( আই ) এর রাজত্ব ছিল সেগুলি কংগ্রেস ( আই ) এর হাতেই রয়ে গেছে। সুতরাং ভরাডুবি কথাটার অর্থ বোধ হয় উনি বুঝতেই পারেন

নি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি উনাদের নিজেদের অবস্থাটাকে একটু তলিয়ে দেখতে বলছি। তলিয়ে দেখতে বলছি লোকসভার নির্বাচনে পশ্চিমবাংলার বড বড় তাবড নেতারা কিভাবে হেরে গেলেন। উনার কনষ্টিটিউয়েন্সির কথা একটু ভাবতে বলছি মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি কেন্দ্রীয় সরকারের বাজেটকে সমালোচনা করেছেন। এই কেন্দ্রীয় সরকারের যে নেতা, রাজীব গান্ধী নির্বাচন হতে না হতেই একটি পূর্ণাঙ্গ বাজেট পেশ করেছেন। এর মধ্যে ভোট অন অ্যাকাউন্ট পেশ করবার সুযোগ থাকে। মার্চ মাসে একটা বৈপ্লবিক বাজেট এনেছেন রাজীব গান্ধী। কিন্তু উনারা এটাকে বিরোধিতা করছেন। কিন্তু তার দলের সঙ্গে যারা লেজুর বাঁধা দল তারাও এই বাজেটকে প্রশংসা করেছেন। অবশ্য তাদের কেন্দ্রীয় সরকারকে সমালোচনা করতে হবে তাই তারা সমালোচনা করছেন। প্রকৃতপক্ষে এটা যে একটা ভাল বাজেট হয়েছে তার প্রমান রয়েছে বিরোধীরাও তার সমালোচনা করতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহোদয় মাননীয় সদস্য আর একটি কথা বলেছেন, রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে। তাতে তার অর্থ হচ্ছে আর্থিক ক্ষমতা। যে রেভেনিউ আদায় হয় যেখানে থেকে তাদেরই ব্যয় করবার অধিকার থাকবে। তাই যদি হয়ে থাকে তাহলে বড় বড় রাজ্যগুলি যেমন কর্ণাটক, অন্ধ্র, মহারাষ্ট্র এই সমস্ত রাজ্যগুলির রেভেনিউ অধিক ভারতবর্ষের রেভেনিউর একটা বিরাট অংশ এরা পেয়ে থাকে। সেটা যদি আজকে সেখানে কেন্দ্রের কোন ক্ষমতা না থাকে তাহলে আজকে ত্রিপুরা রাজ্যের মত রাজ্যে যেখানে রেভেনিউর আয় মাত্র ৭ থেকে ৮ কোটি টাকার বেশী নয় এবং ব্যয় যেখানে পৌনে তিনশ কোটি টাকার মত, সেখানে যদি এই ব্যবস্থা হয় তাহলে উনারা গিয়ে কোথায় দাঁড়াবেন সেকথা একবার চিন্তা করেছেন? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এখানে বক্তব্য রাখতে গিয়ে একটা কথা উল্লেখ করতে চাই এই সরকার যে নানাদিক দিয়ে অসাংবিধানিক কার্যকলাপ চালিয়ে যাচ্ছেন তার উল্লেখ করতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর সেক্রেটারিয়েট থেকে সারকুলার দিয়েছেন যে সারকুলারের মাধ্যমে অসাংবিধানিকভাবে ক্ষমতার অপব্যবহার করা হচ্ছে। যে ক্ষমতার প্রয়োগে ত্রিপুরাবাসী বঞ্চিত হচ্ছে। আমি এখানে সারকুলারটি তুলে ধরছি।

No. F.S(21)-CM/PS/79
Government of Tripura
Chief Minister's Secretariat

Dated, Agartala, the 19th August, 1980

I am desired to refer to this office of even number dated July 11, 1979 informing that all proposals for appointment should be placed before the Chief Minister before issuing final order of appointment. Some Departments have sought clarification whether appoints on promotion also require approval of the Chief Minister I am desired to clarify that "all proposals for appointment" including "proposals" for appointment by promotion" and therefore, said case are also required to be placed before the Chief Minister.

Sd/ C S. Samal
Secretary to the Chief Minister,
Tripura.

সমস্ত অ্যাপয়েন্টমেন্ট যদি উনিই দিয়ে থাকেন তাহলে মিনিষ্টির দরকার কি ? এত বড় সেক্রেটারিয়েটের দরকার কি ? হাজার হাজার টাকা বেতন দিয়ে এখানে তাহলে কর্মচারীই বা রাখা হচ্ছে কেন ? এখানে দেখা যাচ্ছে মুখ্যমন্ত্রী সবকিছু এক্তিয়ার ভুক্ত করে নিচ্ছে বেকারদের চাকুরী দেওয়ার ব্যাপারে এবং কর্মচারীদের প্রমোশানের ব্যাপারে। এখানে উদ্দেশ্য হচ্ছে নিজেদের লোকদের ঢুকিয়ে দেওয়া যায় কিভাবে তার চেষ্টা করা। সুতরাং ত্রিপুরা রাজ্যের মানুষ আজ কোথায় আছে ? মাননীয় স্পীকার স্যার, হেল্থ সম্পর্কে বলছি। হেল্থে যে স্পেশ্যালিষ্ট দরকার। সেখান থেকে স্পেশ্যালিষ্ট সরিয়ে দেওয়া হয়েছে। এখানে গত সেনশাসে যেসমস্ত কর্মচারীদের নিয়োগ করার কথা ছিল সেগুলির শর্ত অনুসারে সরকার। তাদের চাকুরী দেওয়া দরকার। সেটা একটা শর্ত থাকে কেন্দ্র সেনশাসে কর্মচারীদের নিয়োগ করেন, তাদের আবার পুন-নিয়োগ করেন রাজ্য সরকারী দপ্তর। এই রীতিকে উপেক্ষা করে তারা চাকুরী থেকে বঞ্চিত করছেন। কাজেই আমি রাজ্যপালের ভাষণের উপর যে প্রস্তাব মানিক সরকার এনেছেন তাকে বিরোধীতা করে আমাদের অ্যামেণ্ডগুলিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীশ্যামাচরন ত্রিপুরা। মাননীয় সদস্য আপনি কিন্তু ৮মিনিটের বেশী সময় পাবেন না।

শ্রীশ্যামাচরন ত্রিপুরা :— মাননীয় স্পীকার স্যার, ১৯৮৪-৮৫ সনের যে বাজেট ধরা হয়েছে এবং রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব মানিকবাবু যে প্রস্তাব এনেছেন এইটাকে যদি সমর্থন করতে পারতাম তাহলে আমি নিজেই খুশী হতাম। কারণ গভর্ণর একজন অরাজ-নৈতিক ব্যক্তি। এবং উনি সামগ্রিকভাবে রাজ্যের সকলের স্বার্থে কথা বলবেন এইটাই স্বাভাবিক! কাজেই তার বক্তব্য বিরোধীতা করার কোন অর্থই হয়না। কিন্তু ব্যাপারটা হল ভাষণটা মানিকবাবুদের তৈরী করা, যার সঙ্গে বাস্তবের কোন সম্পর্ক নেই। আজকে মাননীয় বিধায়ক মানিকবাবু নিজেও যদি ঐ বেঞ্চে না থেকে এদিকে থাকতেন তাহলে উনি নিজেও কঠোরভাবে এর বিরোধীতা করতেন এবং একমত হতেন যে রাজ্যপালের ভাষণ বাস্তবকে এড়িয়ে যাওয়া হয়েছে। এখানে কর্মচারীদের কেন্দ্রিয় হারে কোন ডি, এর কথা উল্লেখ করা হয় নাই। যে কর্মচারীদের একটা বিরাট অংশ সমন্বয় কমিটি যেটা ১৯৬৮ সালে গড়ে উঠেছে যেটা বামফ্রন্টের শক্ত হাতিয়ার সেই কর্মচারীদের কেন্দ্রীয়হারে কোন ডি. এর কথা উল্লেখ করা হয় নাই। কেন্দ্রীয় হারে ডি. এর কথা যখন উঠছে তখনই বলা হচ্ছে আমরা টাকা পাচ্ছিনা, কেন্দ্র আমাদিগকে টাকা দিচ্ছেনা, তাই আমরা ডি, এ দিতে পারছি না। আমরা ত কর্মচারীদের বন্ধু। কাজেই কর্মচারীদের সমস্ত পয়সা মিটিয়ে দিতে আমরা চাই। অথচ ৮ম ফিনান্স কমিশনের রিপোর্ট-এ আমরা দেখলাম যে এর আগে বামফ্রন্ট সরকার যে সমস্ত বক্তব্য রেখেছেন সেগুলি শুধু বিভ্রান্তি মূলকই নয়, সেগুলি গুরুতর অপরাধও। এইটা প্রমান দিয়ে আমি অভিযোগ করতে চাই, যে বামফ্রন্ট সরকার ত্রিপুরার কর্মচারীদের সঙ্গে বিশ্বাস ঘাতকতা করছেন। শুধু তাই নয় কর্মচারীদের ন্যায্য অধিকার ও প্রাপ্য থেকে কর্মচারীদের বঞ্চিত করছেন, এইটাকে সম্পূর্ণভাবে সাপ্রেস করে গেছেন রাজনৈতিক কারনে। এর আগেই ৭ম অর্থ কমিশন ত্রিপুরার কর্মচারীদের বেতন পুনর্বিন্যাস-এর জন্য এবং তাদের ভাতা ইত্যাদি দেওয়ার জন্য কেন্দ্রীয় হারে টাকা দিয়েছিলেন আর রাজ্য সরকার তখন একেবারেই সেটাকে চেপে দিয়েছিলেন এবং বলেছিলেন যে না এই ধরনের কোন টাকাই আমরা পাইনি। ত্রিপুরার ৮ম অর্থ কমিশনের রিপোর্ট বের হওয়ার পরে সমস্ত কিছু পরিস্কার হয়ে গেল। এর আগে আমরা দেখেছি যে ত্রিপুরার সেকেণ্ড পে কমিশনে তারা বলেছেন যে ( Vol. 1 ), page - 15. Forupgradation of emoluments of Covt employees as on 1st Jan, 1977. The Seventh Finance Commission recomeoded

grant in aid of Rs. 1493 lakhs. For provision of Two slabs of Dearness Allowance after 1st Jan. 1977, the commission recomended Rs. 582 lakhs. The total thus come to Rs 2075 lakhs (1493 & 582) for five years period from 1st April, 1979 to 31st March, 1984.

এখানে ১৯৭৭ থেকে ১৯৮৪ সনের জন্য এই টাকা দেওয়া হয়েছিল। অথচ কর্মচারীদের বলা হয়েছিল যে আমরা কোন টাকা পাইনি। কাজেই বন্ধুগণ, কেন্দ্রীয় সরকার টাকা না দিলেতো আপনাদের আমরা ডি এ দিতে পারছি না। এখন এই টাকার হিসাব দেওয়ার ও চাওয়ার প্রশ্ন উঠেছে এবং বামফ্রন্ট সরকারকে তা দিতে হবে। এইটা রাজ্যপালের ভাষনে নাই, এইটা খুবই আশ্চর্য্যের কথা। ৮ম অর্থ কমিশনের রিপোর্টটা আপনারা পড়ুন, পড়ে দেখুন ২৪ নং পৃষ্ঠায়, পেরা - ৩'৬৮. সেখানে কি বলেছে, To Sum up, the table below shows the provisions we have made for emoluments of Govt. Employees etc, during Five years ending 1988-89. These are in addition to the normal requirements projected during the forecast period on the bases of the rates obtaining on 1 4 82 included to the base year estimates of 1983-84. এখানে বলা হয়েছে For D A. upto 12 monthly C. P. I avenage of 440 as on 1. 4. 82. কর্মচারীদের টাকা দেওয়ার জন্য ৩৭ কোটি টাকা ৮ম অর্থ কমিশন রাজ্য সরকারকে দিয়েছেন। এর আগে দেওয়া হয়েছিল ২০ কোটি ৭৫ লক্ষ টাকা ডি এর জন্য। এই যে এখানে নূতন ডি এ. আবও যে বেতন ভাতা বৃদ্ধি হবে এইটার জন্য To make up difference with ref to presum live emoluments on 1. 4. 82 adjusted to CPI. এখানে আরও ২৭ কোটি ৯৬ লক্ষ টাকা তারা আরও দিয়েছেন। এই নিয়েমোট হল ৬৪ কোটি ৯৬ লক্ষ টাকা। এর পরে For D. A. from CPI 446 to 496. Consequent on increase in the 12 monthly average CPI from 44 to 496, এইটার জন্য আরও দেওয়া হল ৫১ কোটি ৮০ লক্ষ টাকা, এইভাবে মোট ১১৬ কোটি ৭৬ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার অলরেডি রাজ্য সরকারকে দিয়েছেন। এখানে কথা হচ্ছে ৪৯৬ পয়েন্ট পর্য্যন্ত শুধু তাই নয় সর্বভারতীয় যে সি পি আই সেটা হলো ৫৬৪ পয়েন্ট, এই ৫৬৮ পয়েন্ট পর্য্যন্ত রাজ্য সরকারকে কর্মচারীদের বাবদ যে পাওয়া টাকা তার সমস্ত পাই পয়সা কেন্দ্রীয় সরকার দিয়েছেন। এই টাকা কর্মচারীদের কেন দেওয়া হয়নি, এই বক্তব্য রাজ্যপালের ভাষণে নাই। রাজ্য সরকারের ১. ১১. ৮১ পর্য্যন্ত

যে ৪৩২ পয়েন্ট ডি এ দেওয়ার কথা ছিল, সেটাকে তারা আরও এক বছর পরে ১ ১২ ৮১ সনে কর্মচারীদের দিয়েছেন। এর পরে দিলেন ১. ৩. ৮৪ সনে আরও দুইটা ইনস্টোলমেন্ট। এই বছর দয়া করে আও দুইটা ইনস্টোলমেন্ট দিয়েছেন ১ .১. ৮৫ তারিখ ফলে ডি এ ৪৬৪ পয়েন্ট পর্য্যন্ত দেওয়া হয়েছে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য আপনার সময় শেষ, আপনি বক্তব্য শেষ করুন।

শ্রীশ্যামা চরন ত্রিপুরা :— স্যার, আর দুই মিনিট সময় দিন আমাকে। কাজেই কেন্দ্রীয় সরকার সর্বভারতীয় ৫৬৮ পয়েন্ট পর্য্যন্ত ডি এ দেওয়ার জন্য যে টাকা দিয়েছিলেন, তাতে ত্রিপুরার কর্মচারীবর্গ আরও ১৩ টা ইনস্টোলমেন্ট পাওয়া রয়েছে। এই টাকাটা কেন তাদের দেওয়া হল না এবং এই কথাটা কেন রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হল না। অথচ প্রত্যেকবারই বলা হয় যে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেনা, তাই টাকার অভাবে আমরা কিছু করতে পারছি না। আবার আমরা যখন প্রশ্ন করি যে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের মধ্যে কতজন কর্মচারী আছেন, তখন রাজ্য সরকার তার কোন সুনির্দিষ্ট হিসাব দিতে পারেন না একবার বলেন ৮০ হাজার, আবার বলেন ১ লক্ষ, আবার বলেন কয়েকটা ডিপার্টমেন্ট হিসাব দিয়েছে, কয়েকটা ডিপার্টমেন্ট হিসাব দেয় নি। আসল ব্যাপার হচ্ছে, কোন কোন ডিপার্টমেন্ট সম্পর্কে কর্মচারীদের যে সংখ্যার হিসাব দিয়ে ৮ম অর্থ কমিশনের কাছে টাকা চেয়েছিলেন, সেই হিসাবের কর্মচারী সেখানে নাই। ৮ম অর্থ কমিশন বলেছেন যে ত্রিপুরা সরকার কর্মচারীদের যে লিষ্ট এখানে দিয়েছেন তাতে ৯১ হাজার ৪৮৬ জন কর্মচারীর কথা বলা হয়েছে। তার মধ্যে নিয়মিত হল ৮৫ হাজার ১২০ জন, আর অনিয়মিত হল ৬ হাজার ৩৬৬ জন এবং আমরা এর উপর ভিত্তি করেই টাকা দিয়েছি। কাজেই কর্মচারীদের জন্য দেওয়া এই ব্যাপক টাকা দিয়ে কি করা হল এবং কেন তাদেরকে তা দেওয়া হল না। এখানে আপনি শুনে অবাক হবেন আপ-গ্রেডেশন অব এমোলিউমেন্টস্-এ রাজ্য সরকার ধরেছেন ৬০ কোটি ৫ লক্ষ টাকা। প্লেনিং কমিশন রি-এসেস করে ধরেছেন ১২০ কোটি ৬৯ লক্ষ টাকা প্রায় দ্বিগুণ সংখ্যক টাকা দিয়েছেন। এর পরেও রাজ্য সরকার বলেছেন তাদের হাতে টাকা নেই। মিঃ স্পীকার স্যার, এই রাজ্যপালের ভাষণ যেটা সেটা বামফ্রন্ট সরকারের ভাষণ। সরকারের ভাষণ রাজ্যপালকে পড়তে হয়। এই কারণে আমি এটাকে সমর্থন করতে পারিনা। ড্রিংকিং ওয়াটার সম্পর্কে এখানে একটি কথাও বলা হয় নাই কারণ এ ব্যাপারে সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। আমাদের এম, এল, এ হোষ্টেলের কাছে যে টিউব অয়েল আছে সেটার জল খেয়ে আমরা কয়েকজন অসুস্থ হয়ে পড়েছি। যেখানে খোদ আগরতলায় কাজ হচ্ছেনা সেখানে

গ্রামে গঞ্জে, পাহাড়ের কি অবস্থা সহজে বুঝা যায়। সে কারণে এই রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রী স্পীকার :— মাননীয় উপাধ্যক্ষ শ্রীবিমল কুমার সিন্‌হা।

শ্রীবিমল কুমার সিন্‌হা :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেটাকে অভিনন্দন জানিয়ে মাননীয় সদস্য শ্রীমানিক সরকার যে বক্তব্য রেখেছেন সেটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি।

আজকের ভারতবর্ষের সম্মুখে সবচেয়ে যে জিনিষটা গুরুত্বপূর্ণ সেটা হল রাজনৈতিক দলমত নির্বিশেষে ভারতবর্ষের ঐক্য ও সংহতিকে রক্ষা করা। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেছেন যে ভারতবর্ষে সংহতিকে, ঐক্যকে, অখণ্ডতাকে যারা টুকরো টুকরো করতে চায় তারা কতটুকু সক্রিয়। বিভিন্ন আইনী, বে-আইনী সংগঠনে তারা অণুপ্রবেশ করছে। খোদ প্রধানমন্ত্রীর দেহরক্ষী বাহিনীর মধ্যে তাদের অনুপ্রবেশ ঘটেছে। তার ফলে ভারতবর্ষের প্রধান মন্ত্রী ইন্দিরা গান্ধীর শোচনীয় মৃত্যু। এ থেকে বুঝা যায় যে সাম্রাজ্যবাদীরা সদ্য স্বাধীনতা প্রাপ্ত দেশগুলিকে, ডেভেলাপিং স্ট্যাটগুলিকে দুর্বল করতে চায়। সাম্রাজ্যবাদী শক্তিগুলি বিভিন্ন জায়গায় তাদের জাল বিস্তার করেছে। ইন্দিরা গান্ধীর সহিত আমাদের মতের মিল না থাকতে পারে, নীতির মিল না থাকতে পারে, তাঁর পরিকল্পনার বিরোধীতা আমরা করতে পারি কিন্তু কিছু কিছু ক্ষেত্রে ত আমাদের সহিত মতের মিল থাকতে পারে। মাননীয় বিরোধী দলের নেতা একে কুমিরের অশ্রু বিসর্জন বলেছেন। এটা ঠিক নয়। মাননীয় সদস্য মানিকবাবু যে কথাটা বলেছেন সেটা হচ্ছে ভারতবর্ষের ঐক্যকে রক্ষা করা। আমরা দেখেছি ভারতবর্ষের যেখানে এত বড একটা ঘটনা ঘটে গেল সেখানে বিচ্ছিন্নতাবাদী শক্তি যারা, যারা ভারতবর্ষকে টুকরো টুকরো করতে চায় তাদের সে ষড়যন্ত্র গোপনে গোপনে আরও বাড়ছে। আজকেও আমরা দেখছি ভারতবর্ষের অর্থনীতিকে মার্কিণ সাম্রাজ্যবাদীরা মহাজনদের গোপনে হাত করে তাদের হাত আরও বেশী প্রসারিত করছে। তাতে ভারতবর্ষের ঐক্য ও সংহতি আরও বেশী করে বিপন্ন হচ্ছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের ৫নং আইটেমে বলেছেন এখানে যে উগ্রপন্থী কার্যকলাপ চলছে সেটা সোশিও-ইকনমিক কারণ। তিনি সেটাকে সোশিও-ইকনমিক অ্যাংগেল থেকে দেখেছেন। টি. এন. ভি. ও এম. এন. এফের যোগসাজসের মধ্যে তিনি সেটা দেখতে পেয়েছেন। তারা কিভাবে সমগ্র উত্তর-পূর্বাঞ্চলকে খণ্ড-বিখণ্ড করতে চায় সেটা সকলের জানা। টি. এন. ভি. ও এম. এন এফ শুধুমাত্র যে উত্তর-পূর্বাঞ্চলকে টুকরো টুকরো করতে চায় তাই নয়, তাদের পেছনে কিছু কিছু প্রকাশ্য শক্তি আছে যারা আমাদের

চোখের সামনে ঘোরাফেরা করে এবং তাদেরকে মদত দিয়ে যাচ্ছে। সম্পর্কে মাননীয় রাজ্যপাল তাঁর উদ্বেগ প্রকাশ করে গেছেন! এমন দুয়েকটা ঘটনার উল্লেখ উদাহরণ স্বরূপ দিতে চাই। কিছুদিন আগে উপজাতি যুব সমিতি তাদের ত্রিপুরা সুন্দরী বাহিনীর সম্মেলন করেছে। সে সম্মেলনে সিদ্ধান্ত হয়েছে ট্রাইবেল মেয়েরা শাড়ী পরতে পারবেনা। জাতি বিদ্বেষের জন্য এসব উস্কানি দেওয়া হয়েছে। তারফলে দেখলাম চম্পকনগরে কিছু বাসযাত্রীর উপর আক্রমণ। ত্রিপুরা সুন্দরী বাহিনী সম্মেলনে যে সিদ্ধান্ত হল সেটা কার্যকরী করার উদ্যোগ নিল টি এন. ভি। সেখানে আমরা দেখলাম ট্রাইবেল যুবতীদেরকে নগ্ন করে তাদের শাড়ীটা পুড়িয়ে দেওয়া হল।

তারা চায় সারা ত্রিপুরা রাজ্যের ট্রাইবেল নারীরা শাড়ী পরা বন্ধ করুক। আর এই শাড়ী পরা বন্ধ করার নামে তারা ত্রিপুরায় এক ফ্যাসীবাদের রাজত্ব সৃষ্টি করতে চায়। তারা চায় এরিয়ানদের কালচারকে, এরিয়ানদের সমাজকে নন এরিয়ানরা গ্রহণ করবে না। এই টি, এন, ভি যে সিদ্ধান্ত নেয় সেই সিদ্ধান্তকে কার্যকরী করে টি, ইউ, জে. এস,-এর ত্রিপুরা সুন্দরী বাহিনী। তারা সিদ্ধান্ত নিল যে সারা ভারতবর্ষের ট্রাইবেল নারীরা আর শাড়ী পরতে পারবে না। তাহলে এটা সারা ভারতবর্ষের ঐক্যকে রক্ষা করার ক্ষেত্রে, সারা ভারতবর্ষের সংহতিকে রক্ষা করার ক্ষেত্রে এটা একটা ভয়ানক বিপদ ডেকে এনেছে।

কৈলাশহরে একটা ব্যাংক ডাকাতি হলো। ঠিক ইলেকসনের পূর্বে। ব্যাংক ডাকাতরা মানিক ভাণ্ডারের স্টেট ব্যাংক অব ইণ্ডিয়া লুঠ করে যখন চলে যাচ্ছে তখন সেখানকার সকল জনগণ ইট, পাথর, গাছ ইত্যাদি নিয়ে ডাকাত দলের কাজে বাধা দেয়। ফলে ঘটনাস্থলেই কয়েক জন মারা যান। এরপর এই ডাকাতরা দুবাই-বাড়িতে টি, ইউ, জে, এস,-এর নেতার বাড়িতে আশ্রয় নেয়। সেই টি, ইউ, জে এস. এদের নেতা তার ফিসারী থেকে মাছ ধরে তাদের রাত্রে খাওয়ায় এবং পরে তাদের সেই রাত্রেই লংতরাই পাহাড় পার করে গভীর জঙ্গলে তাদের আস্তানায় পৌঁছে দেন। সুতরাং এই সকল ব্যাংক ডাকাতির প্রত্যেকটির পেছনেই টি, ইউ. জে এর সমর্থন রয়েছে এটাই বুঝা যায়। বামফ্রন্ট সরকার এবং কেন্দ্রিয় সরকারের মধ্যে নীতিগত দিক দিয়ে কিছু অমিল থাকতে পারে। কিন্তু কেন্দ্রের কংগ্রেস (ই) সরকার মিজোরামের এম, এন, এফ. এর লাল ডেঙ্গার সাথে আলাপ আলোচনা করে সেখানে যেমন উগ্র-পন্থীদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনতে চায় ঠিক তেমনি ত্রিপুরার বামফ্রন্ট সরকারও টি, এন, ভি, উগ্রপন্থীদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার জন্য আহ্বান জানায়। এতে টি. ইউ, জে, এস এর মাথা ব্যথা শুরু হয়ে গেল। তাদের প্রচণ্ড মাথা ব্যথা।

সর্বনাশ যদি সমস্ত টি, এন, ভি উগ্রপন্থীরা আত্মসমর্পন করে স্বাভাবিক জীবনে ফিরে চলে আসে তাহলে এই ত্রিপুরায় সন্ত্রাস চালাবে কে। সুতরাং এই আত্মসমর্পন বন্ধ করতে হবেই। তাই দেখা যায়, কিছু দিন আগে ত্রিপুরার মাননীয় মুখ্যমন্ত্রী যখন দুই নম্বর এম. এল, এ. হোস্টেলে উগ্রপন্থীদের গারজিয়ানদের নিয়ে একটি মিটিং করলেন এবং সেই মিটিং-এ তিনি গারজিয়ানদের আহ্বান জানালেন যে, তাদের যে সকল ছেলেরা উগ্রপন্থী টি, এন, ভি, তে রয়েছে তাদের তারা যেন আবার স্বাভাবিক জীবনে ফিরিয়ে নিয়ে আনেন। সেই মিটিং-এর আগে টি, ইউ, জে, এস এর কয়েক জন নেতা, এমনকি কয়েকজন এম, এল, এও রয়েছেন, তারা সাইকারবাড়ী, কুকি বাড়ি ইত্যাদি গ্রামে গিয়ে সকল গারজিয়ানদের বাড়িতে গিয়ে হাজির হন এবং তাদের বলেন যে, তারা যেন মুখ্যমন্ত্রীর আহ্বানে সাড়া না দেন। কারণ তারা যদি আগরতলায় এসে মুখ্যমন্ত্রীর সঙ্গে মিটিং করেন তখন মুখ্যমন্ত্রী তাদের পুলিশের হাতে তুলে দেবেন এবং পুলিশ দিয়ে তাদের নির্যাতন করবেন। তাদের এই ভয় দেখানো হয়। এই ভাবে টি, ইউ, জে, এস-এর কয়েকজন এম, এল, এ. এবং তাদের সমর্থকরা টি, এন, ভি, সন্ত্রাসবাদীরা যাতে আত্মসমর্পন করতে না পারে উঠে পড়ে লেগেছেন এবং তাদের আত্মসমর্পনের বিরোধীতা করছেন।

আরেকটি ঘটনা হল- কিছুদিন আগে কৈলাশহরে চিনি বাগানে ৬ জন শ্রমিক নৃশংসভাবে নিহত হন টি, এন, ভি. উগ্রপন্থীদের হাতে। কিছুদিন পরে সেখান থেকে খবর এলে আমিও সেখানে যাই এবং কি করে সে ঘটনাটি ঘটেছে তা আশে পাশের গ্রামগুলির লোকজনের নিকট থেকে জানতে পারি। ঘটনাটা হলো টি, ইউ, জে. এস-এর ডিভিসন কমিটির কয়েকজন নেতার সঙ্গে এই শ্রমিকদের ঝগড়া হয়। সেই অপরাধে টি. ইউ. জে, এস-এর নেতারা এদের পৃথিবী থেকে সরিয়ে দেবার জন্যে টি, এন, ভির কয়েকজন উগ্রপন্থীদের ডেকে আনলেন। তাদের নিজ বাড়িতে সেই টি, এন, ভির লোকদের থাকা ও খাওয়ার ব্যবস্থা করা হয়। তারপর একদিন যখন এই শ্রমিকরা পাহাড়ে বাঁশ কাটতে গেছে তখন তাদের গাছের সঙ্গে বেধে নৃশংসভাবে হত্যা করেছে এই টি. এন, ভির লোকেরা। এই হত্যাকাণ্ডের পর পুলিশ যাদের গ্রেপ্তার করেছে তাদের মধ্যে টি, ইউ, জে. এস,-এর কয়েকজন নেতাও রয়েছেন।

তারপর আরেকটা ঘটনা হলো, গত ইলেকসনের আগে সাইকারবাড়ি গাঁওসভায়, আঠারমুড়া ইন্টিরিয়র হিল এলাকায় টি, ইউ, জে এস,-এর কয়েকজন নেতা গিয়ে হাজির। তারা সেখানে গিয়ে তারা গ্রামবাসীদের বলেছেন যে. তারা যেন পাতা চিহ্নে ভোট দেয়। গ্রামবাসীরা যদি পাতা চিহ্নে ভোট না দেয় তাহলে তারা টি, এন, ভি, ·

বাহিনীর লোকদের সেখানে পাঠাবেন এবং ২৪ ঘন্টার মধ্যে যদি তারা সিদ্ধান্ত না নেয় তবে টি, এন ভি, বাহিনী বন্দুকের নল দিয়ে ভোট কুড়িয়ে নেবে। ঠিকই দেখা গেল তিন চার দিন পরে টি. এন, ভি, র কিছু লোক সেখানে এসে হাজির, সঙ্গে কিছুটা ডিসটেন্স এ কয়েকজন টি, ইউ, জে, এস এর নেতা রয়েছেন। সেখানে গ্রামবাসীদের জড়ো করে পরিষ্কার ভাবে বলা হলে যে, তারা যেন এতটা ভোট পাতা চিহ্নে দেয়, কারণ যদি সবটা পাতা চিহ্নে ভোট দেয় তবে অন্যথা হয়তো এটাকে সন্দেহের চোখে দেখবে। সুতরাং এতটা ভোট পাতা চিহ্নে দিতে হবে এবং বাকিগুলি অন্যটিতে দিলে চলিবে। আবার কমলা—গাঁওসভা এবং আঠারমুড়ার বেঞ্চের ভিতরে গিয়ে কয়েকজন টি, ইউ, জে, এস নেতা গ্রামবাসীদের জড়ো করে বলেছেন যে, ভোটের আগে এখানে টি, এন, ভি, বাহিনীর লোকেরা আসবে। গ্রামবাসীরা যেন তাদের খাদ্য যোগায় এবং তারা যেভাবে বলবে সেভাবে গ্রামবাসীরা যেন ভোট দেয়, অন্যথায় তাদের বাড়ী ঘর পুড়িয়ে দেওয়া হবে।

সুতরাং এতে প্রমাণিত হয় যে, টি, ইউ, জে, এস, এবং টি. এন ভি, মূলত একই বাহিনী। এত লোক মারা গেল এই টি, এন, ভি. বাহিনীর হাতে কিন্তু টি. ইউ, জে, এস-এর বিরুদ্ধে আজ পর্যান্ত একটিও স্টেটমেন্ট দেয়নি বা আজ পর্যান্ত টি, ইউ জে, এস-এর সমর্থক কেউ এই টি, এন, ভি'র হাতে মারাও পড়ে নি।

কাজেই এটা অত্যন্ত গভীর উদ্বেগের বিষয় যে, আজকে যারা গণতন্ত্রের মুখোস পরে বিধানসভার মধ্যে ভাষণ দেয় তারা মূলত সমগ্র ভারতবর্ষকে টুকরা টুকরা করবার ষড়যন্ত্রের পতাকা বহন করে ভারতবর্ষের ঐক্যকে বিনষ্ট করতে চায়, ভারতবর্ষের ঐক্যকে পঙ্গু করে দিতে চায়, তাদের বিরোদ্ধে আমাদের ত্রিপুরার জনগণ লড়াই করে যাবে। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মি: স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরসিকলাল রায়।

শ্রীরসিকলাল রায় :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৫ই মার্চ রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে যে ধন্যবাদ সূচক প্রস্তাব আমাদের মাননীয় সদস্য শ্রীমানিক সরকার মহাশয় এনেছেন এবং এটাকে সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা মহাশয়, তার পরিপ্রেক্ষিতে যে সংশোধনী প্রস্তাব এসেছে ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর তার উপর আমি আমার বক্তব্য রাখছি। যে বাস্তব চিত্র রাজ্যপালের ভাষণের উপর ফুটে উঠা উচিত ছিল সেটা এখানে নেই। এখানে একটা কথা পরিষ্কার যে মাননীয় ডেপুটি স্পীকার যে বক্তব্য রেখেছেন যে, দেশে যে সন্ত্রাস এবং এটা সত্য যে সন্ত্রাস হচ্ছে—হয়ত উনারা

নাম দিচ্ছে টি. ইউ. জে. এস এর অথবা কংগ্রেস ( আই ) এর। হয়ত আমি বলব সি, পি, আই. ( এম )। কিন্তু দেশকে তো শাসন করতে হবে। নিষ্ক্রিয় বসে থাকলে তো চলবে না। রাজ্যপালের ভাষণেও এটার স্বীকৃতি আছে। ৬নং প্যারাগ্রাফে তিনি বলেছেন যে টি. এন, ভি দেশের মধ্যে বহুপ্রাণ শেষ করে দিয়েছে, অর্থ এবং সম্পত্তি লুঠ করেছে। কিন্তু সাথে সাথে ৮ নং প্যারাতে রাজ্যপালকে দিয়ে বামফ্রন্ট সরকার এটাও বলিয়ে দিয়েছেন যে আমার সরকার আইন শৃঙ্খলাকে নিয়ন্ত্রণে রেখেছে। কিন্তু আমরা পরিষ্কার জানি যে, এই ত্রিপুরা রাজ্যে কোন আইন শৃঙ্খলা নেই। শুধু সরকারে থাকার উদ্দেশ্যেই তাঁরা নিয়ন্ত্রনের কথা বলেছেন। কিন্তু উনারা পরিষ্কার জানেন যে ত্রিপুরা রাজ্যে কোন আইন শৃঙ্খলা নেই

দ্বিতীয়তঃ ৭ নং প্যারাতে রাজ্যপাল বলেছেন আমাদের ত্রিপুরা রাজ্যে অনুন্নত উপজাতিদের জন্য বামফ্রন্ট সরকার যথেষ্ট প্রচেষ্টা চালিয়েছেন। আমি শুধু অনুন্নতদের কথা বলছিনা, আমি সকলের কথাই বলছি। তারা সকলের জন্যই উন্নতির প্রচেষ্টা চালাতে গিয়ে সর্বস্তরের মানুষকে পিছিয়ে দিয়েছেন। আজকে অর্থ-টাকে যেমন বামফ্রন্ট সরকার গরীবের হাত থেকে হরণ করেছেন তেমনি অন্যটাকেও হরণ করেছেন। আমাদের রাজ্যপাল মহোদয় নাকি খুশি হয়েছেন যে উন্নয়নের চেষ্টা বামফ্রন্ট সরকার করছেন। ১৯৭৮ থেকে ১৯৮৫ পর্যান্ত বামফ্রন্ট সরকার আমাদের রাজ্যে এসে দারিদ্রের সীমানাটাকে ৮৫ এর নীচে নামিয়ে দিয়েছেন। তাহলে উন্নয়ন কোথায় হলো? ৯নং এ বলেছেন উগ্রপন্থী বা টি, এন, ভি রা সন্ত্রাসবাদী। বামফ্রন্ট সরকার তাদের দমনে দৃঢ় প্রতিজ্ঞ। মিঃ স্পীকার, স্যার, আমি এইটুকু স্মরণ করিয়ে দিতে চাই যে, রাজ্যপাল যে ভাষণ রেখেছেন, বামফ্রন্ট সরকারের লিখিত ভাষণ, তার উপর আমি বলতে চাই যে ১৯৭৮ ইং সনে যখন তাঁরা ক্ষমতায় এলেন তখন উদয়পুর, সোনামুড়া, তেলিয়ামুড়াতে উনারা একটা শান্তিবাহিনী গঠন করেছিলেন যুবকদের দিয়ে। আর তার নায়ক ছিলেন একজন বিধায়ক। সেই শান্তির বাহিনী হাতে তারা রামদাও তুলে দেন। সেই শান্তি বাহিনী আমাদের থানাগুলিকে লুঠ পাট করছেন। তাদের শাসন করবেন তাঁরা? শাসন করবার ক্ষমতা আছে? পুলিশ কাকে ধরবে আর কাকে ধরবে না সেটা নৃপেনবাবুর ইংগিতে ঠিক হয়। পুলিশ আসামী ধরে এক ঘন্টার মধ্যে ছেড়ে দেয়। আমরা তো কংগ্রেস আমলে এইভাবে রামদা দেই নি ছেলেদের হাতে। মার্কসবাদী কমিনিষ্ট পার্টির হয়ে যারা ক্ষমতায় এসেছেন ওরা খুন করাচ্ছেন। আমরা ত্রিপুরায় বুক ফুলিয়ে চলতে পারি, কারণ আমরা জনসাধারণের কল্যাণ চাই। কিন্তু বামফ্রন্ট সরকারের ভিতর দুর্বলতা

আছে তাঁরা জনসাধারণের কল্যাণ চান না। আমাদের এলাকার পানীয় জল সম্পর্কে বলছি। বিধানসভা চলাকালীন সময়ে আমি সোনামুড়ার বক্সনগরে গিয়েছিলাম। যে পানীয় জল সরবরাহের জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা নিচ্ছেন এবং যার জন্য তারা লক্ষ লক্ষ কোটি কোটি টাকা বরাদ্দ করেছেন সে টাকা পঞ্চায়েতের সদস্যদের পাইয়ে দিচ্ছেন। কিন্তু এক ফোঁটা পানীয় জল লোকেরা পাচ্ছে না।

আমি পরশুদিন গিয়ে সব কিছু ঘুরে ঘুরে দেখে এসেছি, কারন আমি মনে করি এতে আমার প্রত্যক্ষ অভিজ্ঞতা লাভ করার প্রয়োজন আছে এবং পানীয় জলের মন্ত্রী মহোদয় যিনি আছেন তাঁকেও আমি অনুরোধ করছি, তিনি যেন প্রত্যক্ষ অভিজ্ঞতা লাভ করার জন্য সেই সব জায়গাগুলি ঘুরে দেখেন। মাননীয় স্পীকার স্যার, এখানে মাননীয় রাজ্যপালের মুখদিয়ে এই সরকার বলে বেড়াচ্ছেন যে তারা নাকি ত্রিপুরা রাজ্যের জেলেদের তথা মৎস্য চাষের যথেষ্ট উন্নয়ন করেছেন। কিন্তু আমি তাদের জিজ্ঞাসা করতে চাই, যে তারা যাদের উন্নয়ন করছেন বলে বলছেন, তাদের অংশটা কত? তাদের ভাবচুপির মধ্যে কারাই বা উপকৃত হল? আমি বলতে চাই যে মৎস্য চাষীরা কি শুধু উদয়পুর আর সোনামুড়াতেই থাকে, ত্রিপুরা রাজ্যের অন্য কোথাও মৎস্যচাষীরা থাকেন না? তাহলে কারাই বা সরকারের উপকারের আওতায় এসেছে। নিশ্চয় তারা হচ্ছেন, যারা এই সরকারের বিভিন্ন কুকর্মের সঙ্গে জড়িত তারা, যারা মৎস্য চাষ না করেও মৎস্য চাষের জন্য অর্থ পাচ্ছেন। স্যার, এটা অপ্রিয় হলেও সত্য কথা স্যার, আমার আরও কিছু পরিস্কার করে বলার ইচ্ছা ছিল, কিন্তু সময় ভাবে সেগুলি বলতে পারছি না। কাজেই রাজ্যপালের এই যে ভাষণ যেটা এই সরকারের কাল্পনিক কাজ কর্মের ফিরিস্তি, তাকে আমি কোন মতেই সমর্থন করতে পারছি না, বরং বিরোধীদের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী এসেছে, সেগুলিকেই আমি আমার সমর্থন জানাচ্ছি এবং সেই সঙ্গে ট্রেজারী বেঞ্চের মাননীয় সদস্যদের অনুরোধ করছি যে আপনারাও এটাকে সমর্থন করবেন না, কারন এই ভাষণ সম্পূর্ণ অসত্য, এটাকে সমর্থন করলে ত্রিপুরা রাজ্যের মহা সর্বনাশ হয়ে যাবে। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, শ্রীমনোরঞ্জন মজুমদার।

শ্রীমনোরঞ্জন মজুমদার :— মাননীয় স্পীকার, স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় বছরের প্রথমে এই সভায় তাঁর ভাষণ রেখেছেন। আমরা আশা করেছিলাম যে তাঁর এই ভাষণ থেকে এই রাজ্যের যে সমস্ত সমস্যা আছে, সেগুলির থেকে উত্তোরণের

জন্য আমরা একটা সঠিক পন্থা পদ্ধতি খুঁজে পাব। কিন্তু আমি অবাক হলাম যে তাঁর ভাষণ থেকে আমরা সেই রকম কিছু খুঁজে পাচ্ছিনা। তাঁর ভাষণে তিনি এক জায়গাতে উল্লেখ করেছেন যে বিগত বছরগুলিতে এই রাজ্যের আইন শৃঙ্খলা খুবই শান্তিপূর্ণ ছিল। কিন্তু প্রকৃত অবস্থাটা কি, তা ত্রিপুরা রাজ্যের উত্তর-দক্ষিণ, পূর্ব-পশ্চিম পাহাড়-সমতল যে যেখানেই থাকুন না কেন, তারা জানেন যে আইন শৃঙ্খলা সম্পর্কে মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে এই সরকার যে কথা বলেছেন, তার সঙ্গে সত্যের কোন যোগাযোগ নাই। বরং বলা চলে অবস্থাটা তার উল্টো। আশা করেছিলাম, রাজ্যের মধ্যে যে সমস্ত ঘটনাগুলি ঘটে চলেছে, সেগুলির সত্যতা চাপা না দিয়ে সরকার সেগুলিকে স্বীকার করে নেবার প্রচেষ্টা নেবেন। কাজেই সেই দিক থেকে আমি এই সভার দৃষ্টি আকর্ষন করছি। আমি শুধু বিরোধীতা করার জন্যই বিরোধীতা করব না, যেটা সত্য, সেটাকে স্বীকার করে নিয়ে উদ্ভূত সমস্যার সমাধানের জন্য যে প্রচেষ্টা নেওয়ার প্রয়োজন তার কথা এখানে তুলে ধরার চেষ্টা করব। তাই বলতে চাই যে এই বামফ্রন্টের জমানায় ত্রিপুরা রাজ্যে উগ্রপন্থীর জন্ম দেওয়া হয়েছে, উগ্রপন্থীদের উগ্রতা সারা ত্রিপুরা রাজ্যের মধ্যে ছড়িয়ে দেওয়া হয়েছে, অথচ ত্রিপুরা রাজ্যের মানুষকে এই সম্পর্কে ঘুমিয়ে রাখা হয়েছে। তাই আজকে ত্রিপুরা রাজ্যের মানুষের মধ্যে তাদের নিরাপত্তা, মান ও সম্মান, ইজ্জত সম্পর্কে একটা অনিশ্চয়তা দেখা দিয়েছে, এটা খুবই সত্য কথা। আর এই কথাটা তিনি যে তাঁর ভাষণের মধ্য দিয়ে স্বীকার করেছেন, সেজন্য মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ। মাননীয় স্পীকার, স্যার, আর একটা কথা স্বীকার করতে হয়, সেটা হল এই বামফ্রন্টের জমানায় আমরা যে ত্রিপুরাবাসী, কি পাহাড়ী এলাকায়, কি বাঙ্গালী এলাকায় প্রত্যেক দিনই, এমন এক দিন বাদ যায় না, যে দিন একটিও ডাকাতি বা খুন বা লুটপাট হচ্ছে না। শুধু তাই নয়, আমার এলাকায় কিছু দিন আগে মাছলিছড়া গ্রামে যেটা নাকি শান্তির বাজার থেকে এক মাইলের মধ্যে একটা খুন করা হয়েছে, তারা শুধু খুন করে ক্ষান্ত থাকে নি, সেখানে লুঠও করা হয়েছে এবং এলাকার মধ্যে ১০/১২টা খুন করা হয়েছে, সেখানে খুন হয়েছে একজন ফরেষ্ট কর্মচারী, একজন শিক্ষক। শুধু ডাকাতিই নয়, সেখানে অন্য কিছু হচ্ছে এমন কি নারী নির্য্যাতনও হচ্ছে, কিন্তু নারী নির্য্যাতনের খবরটা খুব বেশী প্রকাশ হচ্ছে না, কারণ এই রকম খবর প্রকাশে সামাজিক ভাবে কিছুটা অসুবিধা থাকে। অথচ এই সরকার এই সব ঘটনার কথা আদৌ স্বীকার করছেন না। অন্যদিকে সরকার এই সব খুনীদের, ডাকাতদের নানা ভাবে আশ্রয় দিয়ে চলেছে। এই সব কথা ভাবতেও অবাক লাগে। মাননীয়

স্পীকার, স্যার, এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে মাননীয় সদস্য মানিকবাবু অনেক কথা বলেছেন। তিনি ভারত সরকার কর্তৃক গৃহীত বিভিন্ন নীতির সমালোচনা করেছেন এবং রাশিয়া ও চীনদেশের অনেক গুণগান করেছেন। উনি ঐসব দেশের গুণগান যত পারেন তত গান, তাতে আমার কোন আপত্তি নাই। কিন্তু আমি মাননীয় স্পীকারের মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে চীন দেশ একদিন মার্কসবাদে এত বিশ্বাসী ছিল, সেই চীন দেশও আজ মার্কসবাদকে বিসর্জন দিয়েছে, কারণ ঐ মার্কসবাদ দিয়ে তারা যতটুকু উন্নতির আশা করেছিল, সেটা তো আদৌ হয়নি, বরং উল্টো সেই দেশে নানা প্রকার ভ্রষ্টাচারের সৃষ্টি হয়েছিল। দেরী হলেও আজকে চীন সেটা স্বীকার করছে। অন্য দিকে আমাদের ভারতবর্ষ, তার নিজস্ব নীতি সেই বিদেশ নীতি, অর্থ-নীতি সামাজিক নীতি, সবই তার নিজস্ব নীতির দ্বারা পরিচালিত, ভারত অন্য দেশের নীতির দ্বারা কখনই পরিচালিত হয় না। সুতরাং যে কথাটা বলছিলাম, রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেওয়ার দাবী, এটা কিসের ক্ষমতা? ভারতের সংবিধানে কি ক্ষমতা নেই? হ্যাঁ, এটা যদি হয় কেন্দ্রের অর্থ বরাদ্দের সমস্ত ক্ষমতাই রাজ্য সরকারকে দিয়ে দেওয়া হউক, লুঠপাটের ভাল ব্যবস্থা হবে, তাহলে বলার কিছু নেই। আমরা তো লক্ষ্য করেছি এই সরকার যখন বাজেট বরাদ্দ পেশ করবেন, তখন কোন ট্যাক্স চাপাবেন না, কারণ তাহলে লোকে বুঝতে পারবে এই সরকারও ট্যাক্স চাপায়। তাই বাজেট পাশের ৩/৪ মাস পরে এই হেন জিনিষ নাই যার উপর ট্যাক্স চাপানো হয় না। রাজ্য সরকারের ক্ষমতা নেই কে বললো? ট্যাক্স চাপানোর ক্ষমতা তো আছে। এছাড়া আর কিসের ক্ষমতা যার জন্য মাননীয় সদস্যরা এমন করে উঠে পড়ে লাগছেন, সেটা আমি বুঝতে পারছি না। তাছাড়া রাজ্যপালের ভাষণে ভারত সরকার কর্তৃক গৃহীত ২০ দফা কর্ম সূচীর কোন উল্লেখ নাই। এই কর্মসূচীর সাহায্যে সারা ভারত ব্যাপী যে সমস্ত লোক দরিদ্র সীমার নীচে আছে, তাদের নানা ভাবে সাহায্য সহায়তা করবার জন্য কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্য সরকারকে কোটি কোটি টাকা মঞ্জুরী দিচ্ছে এবং ত্রিপুরাতেও সেই কোটি কোটি টাকা আসছে আবার অন্যান্য রাজ্যগুলিতেও যাচ্ছে। সেখানে গ্রামের প্রান্তিক চাষী থেকে শুরু করে শ্রমজীবি মানুষ, সেই বাঙ্গালী হউক আর পাহাড়ী হউক আই, আর, ডি, পি, ইত্যাদি পরিকল্পনার মাধ্যমে তাদের কাজ দেওয়ার জন্য প্রতি বছরই এই রাজ্যে টাকা আসছে। এই সরকার নিশ্চয় সেগুলি অবগত আছেন অথচ সরকার যে পরিমাণ টাকা আসছে, সেই টাকা খরচ করতে পারছেন না, সেই টাকা ফেরত যাচ্ছে। এমন যে একটা গুরুত্বপূর্ণ বিষয়, তাও রাজ্যপালের ভাষণে উল্লেখ

নাই। আমি এখানে আরও উল্লেখ করতে চাই যে, এই রাজ্যে পাহাড় অঞ্চলে এমন কি সমতল অঞ্চলে যে সব আদিবাসী এবং সমতল বাসী কেউ জুম চাষ করে আবার কেউ সমতলে কাজ করে কিন্তু বিগত বন্যায় এবং খরায় তাদের যে ক্ষতি হয়ে গেছে, সেই ক্ষতি পূরণের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে প্রয়োজনীয় টাকা দিয়েছেন, সেই টাকা কিভাবে খরচ করা হল. সত্যি কি ত্রিপুরা রাজ্যের অসহায় মানুষগুলি সেই টাকা পেয়ে উপকৃত হল কিনা, তারও কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। তাই এই হাউসের সামনে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করতে পারছি না। কাজেই আমি এটার বিরোধীতা করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

শ্রীনকুল দাস :— মাননীয় ডেপুটি স্পীকার, স্যার মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ দিয়েছেন, তার উপর মাননীয় সদস্য মানিক সরকার মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, আমি তাকে সমর্থণ করে আমার বক্তব্য রাখছি। আজকে আমরা এই সভায় মাননীয় রাজ্যপালের গুরুত্বপূর্ণ ভাষণ নিয়ে আলোচনা করছি, এটা আমাদের ত্রিপুরা রাজ্যের পক্ষে খুবই গুরুত্বপূর্ণ। কারন আমরা দেখি, আমাদের দেশের আজকে যে সার্বিক সমস্যা, সেই সমস্যার থেকে উত্তোরণের কোন পথ আমাদের কাছে খোলা নাই। আজকে সারা ভারতের মধ্যে ১০ কোটির উপর বেকার রয়েছে, এমন কি আমাদের ত্রিপুরা রাজ্যেও ১ লক্ষের উপর বেকার রয়েছে। এছাড়া অশিক্ষিত, অর্ধ শিক্ষিত এই ধরনের অনেক বেকার রয়েছেন, যারা সীমাহীন সংকটের মধ্যে পড়ে হাবু ডুবু খাচ্ছে। কিন্তু তাদের সেখান থেকে ফিরিয়ে আনার মতো কোন পথ ব্যবস্থা আমাদের নেই। তাদের অবস্থার পরিবর্ত্তনের জন্য আজ অবধি কোন রকম প্লেন বা পরিকল্পনা আমাদের দেশে এখন পর্য্যন্ত তৈরী হয় নি। আমরা লক্ষ্য করছি এক একটা পরিকল্পনা তৈরী হচ্ছে এবং শেষ হচ্ছে ঠিকই, কিন্তু আমরা আগে যেখানে ছিলাম, এখনও সেখানেই পড়ে রয়েছি। আমরা এগুতে পারছি না। সামগ্রিক ভাবে আমাদের দেশে গণতান্ত্রিক ব্যবস্থার যে রূপ বা কাঠামো তার মধ্যে থেকে আমরা এগুতে পারছি না। আর সেই সঙ্গে সঙ্গে আরও নানাবিধ সমস্যার সৃষ্টি হচ্ছে প্রতিদিন। কাজেই প্রকৃত যে সমাজ ব্যবস্থা, তার যে সুফল, সেটার থেকে আমরা প্রতিদিন বঞ্চিত হয়ে চলেছি. সমস্যার সামান্য প্রতিকারের ব্যবস্থাও আমাদের সামনে খোলা নাই। আজকে নির্বাচনী এজেণ্ডা। মানুষের নানা এজেণ্ডা থাকে এই যেমন অর্থ-নৈতিক সুযোগ সুবিধা দেব ইত্যাদি বলে আজকে এই ৩৭ বছর ধরে আমাদের

দেশ একটানা শাসন করল— মাঝ খানে কিছুদিন জনতা সরকার শাসন করেছে - এছাড়া ৩৭ বছর কংগ্রেসই একটানা ভারতবর্ষ শাসন করেছে। তারা আজকে বুঝতে পেরেছে যে তারা আজ মানুষের কাছে যেতে পারবে না। কারন তাদের আপাদমস্তক ঐ খাজলী পেঁচড়ায় আচ্ছন্ন হয়ে গেছে এটা আজকে তাঁরা নিজেরাই স্বীকার করতে বাধ্য হচ্ছে। তাদের প্রশাসনের সর্বোচ্চ ক্ষমতা যিনি বসে আছেন— মুখ্যমন্ত্রী— ঐ মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী অর্জুন সিং ইউনিয়ন কার্বাইড কারখানা থেকে ৫০ কোটি টাকা নিয়েছে। এই ভাবে আমরা আজকে দেখতে পাচ্ছি মেঘালয়ের মুখ্যমন্ত্রী এই ভাবে আমরা আরও দেখছি রামলাল, কোটি কোটি টাকা নিয়েছেন। তারপর দেখা গেল তাকে প্রমোশান দেওয়া হয়েছে তাঁকে রাজ্যপাল করা হয়েছে। চেন্না রেড্ডী দুর্নীতিতে ডুবে গেলেন তারপর তাকে গভর্ণর করা হল। এই ভাবে দেখা যায় যে দুর্নীতি করলে পর তাদের প্রমোশান দিয়ে রাজ্যপাল করা হয়।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার :— অন পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য যাদের সম্পর্কে বক্তব্য রাখছেন তাঁদের কেউই সভায় উপস্থিত নাই। কাজেই যারা এই সভায় উপস্থিত নেই তাদের সম্পর্কে তিনি কিছু বলতে পারেন না।

শ্রীনকুল দাস :— কাজেই এমন ভাবে আমরা দেখছি উত্তরপ্রদেশ, বিহার ( ইন্টারাপশান )

শ্রীঅশোক ভট্টাচার্য্য :— রিলেভেন্সী কোথায় স্যার ? মাননীয় রাজ্যপালের ভাষণের সঙ্গে এর রিলেভেন্সী কোথায় ? আমি যদি এখানে দাঁড়িয়ে শ্রীজ্যোতি বসুর ছেলে চন্দন বসুর ছেলের সম্পর্কে বৃটানিয়া বিস্কুট কোম্পানীর কথা বলতে চাই, এটা কি ঠিক হবে ? মাননীয় রাজ্যপালের ভাষণের সঙ্গে এর রিলেভেন্সী কোথায় থাকবে ? মাননীয় সদস্য যে সব কথা বলছেন সেগুলি মাননীয় রাজ্যপালের ভাষণের সঙ্গে সংশ্লিষ্ট নয়। আমরা অবাক হয়ে যচ্ছি—স্যার, আপনি এগুলি বন্ধ করুণ। আমরা যথেষ্ট ধৈর্যে পরিচয় দিয়েছি।

শ্রীনকুল দাস :— সেই সম্পর্কে একটা রুল আছে ৫২—সেখানে দেখা যায় (ইন্টারাপশান)

শ্রীঅশোক ভট্টাচার্য্য :— ত্রিপুরার সঙ্গে এর রিলেভেন্সী আছে

শ্রীনকুল দাস :— আজকে দুর্নীতিতে আচ্ছন্ন হয়ে গেছে। বিশেষ করে গত নির্বাচনের সময় আমরা দেখলাম কালো টাকায় ছেয়ে গেছে। আমরা আরও দেখলাম হাজী মস্তান ( ইন্টারাপশান )

মিঃ ডেঃ স্পীকার :— মাননীয় সদস্য রিলেভেন্সী বজায় রেখে আপনার বক্তব্য রাখুন। ( ইন্টারাপশান )

শ্রীঅশোক ভট্টাচার্য্য :— আপনারা কি করছেন আমরা সব জানি, আমাদের কাছে তথ্য আছে ( ইন্টারাপশান)

শ্রীনকুল দাস :— এই অবস্থায় আমরা দেখতে পাচ্ছি মাননীয় রাজ্যপাল এখানে উল্লেখ করেছেন —এখানে একটা পারফর্মেন্সের প্রশ্ন আছে তাহলে স্বাভাবিকভাবে আমাকে বলতে হয় যে বামফ্রন্ট সরকার সামগ্রিক ভাবে দুর্নীতি দমনের জন্য একটা শাখা খুলেছে। তার ফলে আমরা দেখতে পাচ্ছি যে, রাজ্যের ১৪ জন গেজেটেড অফিসারের বিরোদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য সুপারিশ করা হয়েছে। কাজেই এই দিকটা আমরা দেখতে পাচ্ছি। কাজেই মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আমরা দেখতে পাচ্ছি যে যখনই আমরা দুর্নীতির বিরোদ্ধে কথা বলতে চাই তখনি তাদের গায়ে যেন সর্ষের ছিটা পরে যায় ( ইন্টারাপশান ) শান্তিপূর্ণভাবে নির্বাচন হয় নাই। যেখানেই নির্বাচন করা হয়েছে সেখানেই গোমাল হয়েছে। কিন্তু আমাদের রাজ্যে পঞ্চায়েত নির্বাচন থেকে আরম্ভ করে সব নির্বাচনে দেখা যায় যে নির্বাচন শান্তিপূর্ণভাবে হয়েছে। আমাদের এখানে একই কেন্দ্রের জন্য বারবার নির্বাচন করতে হয় না। কাজেই এই অবস্থায় গোটা ভারতবর্ষের—ধনতান্ত্রির শাসন ব্যবস্থায় এটা হওয়া স্বাভাবিক। আজকে ভারত-বর্ষের বিভিন্ন দিকে তাকালে আমরা দেখতে পাচ্ছি যে ঐ বিহারের একজন এম, এল, এ, একজন হরিজন মহিলাকে ধর্ষন করেন। ( ইন্টারাপশান )

মিঃ ডেপুটি স্পীকার :— শ্রীবসিত আলী।

শ্রীসৈয়দ বসিত আলী :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১৫ই মার্চ শুক্রবার বিধান সভায় মাননীয় রাজ্যপাল ত্রিপুরার বিভিন্ন উন্নয়ন কার্যের ফিরিস্তি দিয়ে এখানে যে ভাষণ দিয়েছেন এবং মাননীয় সদস্য মানিক সরকার কর্তৃক যে ধন্যবাদসূচক প্রস্তাব গৃহীত হওয়ার জন্য আনা হয়েছে সেটাকে আমি সমর্থন করতে পারছি না। মাননীয় স্পীকার স্যার, আমি কয়েকবার রাজ্যপালের এই ভাষণ পাঠ করেছি। আমি যখন এই ভাষণ পাঠ করি তখন রাত্র এক ঘটিকা। আমি তখন চিন্তা করছিলাম যে আজকে রাজ্যপালের ভাষণের উপর কি বক্তব্য রাখব। তখন আমার মনে হল যে একটা শিশু জীর্ণ বস্ত্র, তৃষ্ণার্থ অন্নবস্ত্রের জন্য তার মা তাকে কোলে করে মানুষের দ্বারে দ্বারে ঘুরছে আর হাজার হাজার মানুষ দিন দরিদ্র, শ্রমিক, কৃষক দাঁড়িয়ে দাঁড়িয়ে বিস্ময়ে

চেয়ে দেখছে এবং অন্য দিকে কালোবাজারী মুনাফাকু, উগ্রপন্থী এই দৃশ্য দেখেছ আর হাসছে। এমন অবস্থায় মনে হল মাননীয় রাজ্যপাল রঙ্গীন ফিতায় আটকানো ফুলের মালাটি হাতে নিয়ে ঐ মায়ের কোলের জীর্ণ বস্ত্র পরিহিত শিশুটির দিকে এগিয়ে যাচ্ছেন আর শিশুটির চোখে ভিজা মায়ের কোলে সেই শিশুটিকে মালাটি পরিয়ে দিচ্ছেন। সেই কাগজের মালা হচ্ছে এই রাজ্যপালের ভাষণ। মাননীয় স্পীকার স্যার, আমি যখন এই ভাষণ পড়ছি তখন পাশাপাশি আজকের ত্রিপুরার গ্রাম ত্রিপুরার চিত্র মানসপটে ফুটে উঠছে, মানুষের কি অবস্থা, কি যাতনা তার সঙ্গে রাজ্যপালের ভাষণের কোন মিল খুঁজে পাচ্ছি না। আমি আমার বিধানসভা কেন্দ্রে এবং অন্যান্য এলাকায় ঘুরে ঘুরে দেখেছি, অভিজ্ঞতা সঞ্চয় করেছি যে মানুষের কি যাতনা কি দুঃখের মধ্য দিয়ে দিন অতিবাহিত করছে। কি শ্রমিক, কৃষক, মজদুর মেহনতী মানুষ সবাই হতাশা আতংকের মধ্যে দিয়ে তাদের দিন কাটছে। আর ভাবছে যে এই সরকার হয়তো তাদের দুঃখ দুর্দশা দূর করবে। মাননীয় স্পীকার স্যার, আমি আমার বক্তব্য আর দীর্ঘায়িত করছি না এই ভাষণে ত্রিপুরার মানুষের আশা আকাংখা প্রতিফলিত হয় নি। মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় উপনেতা সুধীর মজুমদার যে সংশোধনী প্রস্তাব এনেছেন ৪৩ অনুচ্ছেদের উপর আমি সেটাকে সমর্থন করে এখানে বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— শ্রীদিবা চন্দ্র রাংখল।

শ্রীদিবা চন্দ্র রাংখল :— মাননীয় স্পীকার স্যার, আমি বক্তব্য রাখব না। আমার পরিবর্তে মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া রাখবেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মাননীয় স্পীকার স্যার, গত ১৫ই মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন এবং সেই ভাষণের উপর মাননীয় সদস্য মানিক সরকার যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি তার বিরোধীতা করছি। এবং বিরোধী দল থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব এসেছে আমি সেগুলিকে সমর্থন করছি। মাননীয় স্পীকার স্যার, গত ১৫ই মার্চ মাননীয় রাজ্যপাল যখন এখানে খুব ঘটা করে পাঠ করছিলেন তখন মনে হয়েছিল যে তিনি বামফ্রন্টের তাদের পার্টির দলিল পাঠ করছিলেন, এবং স্তুতি বাক্যে ভরা, দলীয় মুখবন্ধ পাঠ করেছিলেন। তার সঙ্গে বাস্তবের কোন মিল ছিল না বাস্তব বিসর্জিত এবং রাজ্যের মানুষকে বিভ্রান্ত করার জন্য তৈরী করা হয়েছিল। মাননীয় স্পীকার স্যার, মাননীয় ডেপুটি স্পীকার কথায় কথায় টেলিভিশনের কথা বলেন। এই ভাষণটা যদি টেলিভিশনে দেখানো হত তাহলে তাদের মুখোশটা বেড়িয়ে পড়ত।

আইন শৃঙ্খলা স্বাভাবিক আছে। মাননীয় স্পীকার স্যার আমরা প্রত্যেক দিন পেপার খুলে দেখি উগ্রপন্থী দ্বারা খুন, ডাকাতি, রাহাজানি, গরু চুরি, মানুষ মারা হচ্ছে। এ ছাড়া আর কোন খবর নাই। আইন শৃঙ্খলা ত্রিপুরা রাজ্যে কোথায় গিয়ে পৌঁছেছে, কত মর্মান্তিক। সেই দিন ১লা মার্চ ময়নামা গাঁওসভার চালিতাবাড়িতে যুব সমিতির দুই সমর্থক কুবলেশ্বর চাকমা ও হেমেন্দ্র চামাকে টি, এন, ভিরা হত্যা করেছে। ঘটনার মদতকারীরা সি. পি, এম দলের বাহাদুর কুমার ত্রিপুরা ও বেরাইত্যা চাকমা যুব সমিতির প্রাক্তন মনু ছৈলেংটা গাঁওপঞ্চায়েতের প্রধান রামবলী রিয়াং টি, এন, ভির হাতে খুন হয়। কাজেই তাদের খুন করতে হবে। তাই টি, এন ভি, কে ডাকা হলো, টি. এন, ভি, স্বার্থকভাবে তাদের ষড়যন্ত্রকে কার্যকরী করল। মিঃ স্পীকার স্যার, রামবলি রিয়াং মনু গাঁওপঞ্চায়েতের সদস্য তাকে নৃসংশভাবে খুন করা হলো, তিনি টি, ইউ, জে, এসের সদস্য ছিলেন। তাঁর জন্য সি পি, আই (এম) এর দুর্গে-ভাঙ্গন ধরেছিল কাজেই তাকে খুন করা হলো। ঐ ৮ তারিখে মনুতে কি হয়েছিল? টি, ইউ, জে, এস, রাজ্য সম্মেলন ডেকেছিলেন, তখন সেখানে তাদের বাস আক্রমন করা হলো, আমাদের সমস্ত ডেলিগেটসরা যাতে আটকিয়ে পড়ে, তার জন্য টাকার জলা রাস্তায় তারা আক্রমণ করে। টাকারজলা ও জম্পুইজলায় প্রচার করে দেওয়া হলো যে চম্পকনগরে সাম্প্রদায়িক দাঙ্গা লেগেছে, কোন উপজাতি যাবেন না। আমাদের আড়াই হাজার ডেলিগেটস সেখানে আটকিয়ে গেল। চম্পকনগর ও জিরানীয়ায় প্রচার করা হলো উপজাতিদের দেখলেই না কি মারছে যাতে টি. ইউ, জে, এসের সদস্যরা ঐ রাস্তায় যেতে না পারে। কারণ সেখানে নিপিড়ীত উপজাতিদের দুঃখ দুর্দশা নিয়ে প্রস্তাব উঠবে, উপজাতিরা সরকারের বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠবে, তাই একটা চক্রান্ত করে টি, এন, ভি, আক্রমণ সংগঠিত করা হলো। এর নাম কি আইন শৃঙ্খলা? এর নাম কি গণতন্ত্র? স্যার, যখন টি, এন, ভি'রা রাজ্যে হামলা চালাচ্ছে, তখন রাজ্যপালের ভাষণে সমালোচনা করা হয়েছে কেন কেন্দ্রে লালডেঙ্গার সংগে আলোচনা করছে। যারা মিজোরামে শান্তি চান না, যারা এম, এন, এফ'কে মদত জুগিয়ে ইন্দিরা গান্ধীর হত্যার মদত জুগিয়ে ছিলেন তারা তো রাজ্যপালের ভাষণের মধ্যে এর সমালোচনা করবেনই। ঐ হারাধন রিয়াং যিনি বিনন্দ জমাতিয়ার সঙ্গে আত্মসমর্পন করে। বিনন্দ জমাতিয়ার কাসক যাওয়ার ৭ দিন আগে ডালাক আক্রমণ করেছিল, কংগ্রেসের একজন সমর্থককে হত্যা করেছিল এই উগ্রপন্থী। স্যার, এই সেদিনও অমর পুরের প্রাক্তন এম, এল, এ, শ্যামল সাহার সঙ্গে এই হারাধন রিয়াং যোগাযোগ করেছিল যাতে টি, ইউ, জে, এসের দুর্গ ভেঙ্গে ফেলা যায়। আমি সেখানে যাওয়া

আশা করতাম বলে এই আক্রমণ সংগঠিত করা হয়েছিল এবং প্রচার করা হয়েছিল এই নগেন্দ্র জমাতিয়াই খুন করেছে, তাকে মেরে ফেল। স্যার, আইন শৃঙ্খলার যারা রক্ষক তারাই যদি এইভাবে মদত জুগিয়ে কাজ করেন, তাহলে আইন শৃঙ্খলার উন্নতি হবে এটা তো আশাই করা যায় না। স্যার, রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন রাজ্য সরকার সীমিত ক্ষমতার মধ্যে সম্পত্তির পূর্ণ সদ্ব্যবহার করে চলেছেন। কোন সম্পদ ? খাল্দেশ্বরী চিনির কল. টি. আর. টি সি. নাকি চটকল ? এ গুলির উন্নতির প্রকৃষ্ট উদাহরণ রাজ্যবাসীর কাছে রয়েছে। ডম্বুর নগরে হাজার হাজার জলের পাইপ উধাও হয়ে গেছে। এই হচ্ছে আপনাদের সদ্বাবহার। এইগুলি আড়াল করার জন্যই রাজ্যপালের ভাষণকে এইভাবে উপস্থাপন করেছেন। এছাড়া আপনাদের আর কোন উপায় ছিল না। জনগণের দৃষ্টিকে ডাইভার্ট করে আপনারা বিপথে পরিচালিত করার চেষ্টা করেছেন যাতে আপনাদের সঠিক চেহারা জনসাধারণের সামনে ফুটে না উঠে। স্যার, পঞ্চায়েত সম্পর্কে মাননীয় রাজ্যপাল মহোদয় সুন্দর অভিভাষণ রেখেছেন। পক্ষান্তরে পঞ্চায়েতগুলিতে কি রকম দূর্নীতি চলছে, তা অবশ্য ত্রিপুরাবাসীর অজ্ঞাত নয়। অফিস, আদালতগুলিতে ব্যাপকভাবে দূর্নীতি চলছে, কোন রাজ্যে ১১ টার সময় অফিস বসে একমাত্র ত্রিপুরা ছাড়া ? কোন কর্মচারীকে ১১টার আগে অফিসে পাওয়া যায় না। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়রা এখানে ১১টার সময় এসে ১২টার মধ্যে ঝিমিয়ে থাকেন, উনারাও এখানে বসে ঘুমোন। সুতরাং তাদের কর্মচারীরা কি করবে তার নমুনা এই বিধান সভাতেই পাওয়া যায়। মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে অনেক কথাই বলেন নি। আমাদের এক মাননীয় সদস্য এখানে বলেছেন বামফ্রন্ট সরকার উপজাতি জনগণের ক্রন্দন শুনেন নি, যে জুমিয়া অধ্যুষিত অঞ্চলে আজকে অনাহারে মৃত্যুর মিছিল চলছে, ম্যালেরিয়ার মৃত্যুর মিছিল চলছে, যেখানে বামফ্রন্ট সরকারের প্রশাসনের অস্তিত্বের কোন খোঁজ পাওয়া যায় না। যারা উগ্রপন্থী আক্রমণের বিরুদ্ধে সোচ্চার হয় তাদের বিরুদ্ধেই পুলিশ লেলিয়ে দিচ্ছেন উনারা। টি. ইউ জে এ সদস্যদের উপর নির্যাতন চালাচ্ছে পুলিশ। আজকে সমস্ত উন্নয়ন বিপর্যস্ত হয়ে পড়েছে, বামফ্রন্ট সরকারের আসল রূপ আস্তে আস্তে জনসাধারণের সামনে প্রকট হয়ে পড়ছে। মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের অভিভাষণের উপর ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব আনা হয়েছে, সেটাকে বিরোধীতা করে এবং আমরা যে এমেণ্ডমেন্টগুলি এনেছি সেগুলির সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— আমি মাননীয় সদস্য শ্রীজওহর সাহা মহোদয়কে উনার বক্তব্য রাখারজন্য অনুরোধ করছি। মাননীয় সদস্য আপনি ৬ মিনিটের মধ্যে আপনার বক্তব্য সম্পূর্ণ করবেন।

শ্রীজওহর সাহা :— মিঃ স্পীকার স্যার, গত ১৫ই মার্চ মাননীয় রাজ্যপাল এই সভায় যে অভিভাষণ রেখেছিলেন এবং সেই ভাষণের উপর মাননীয় সদস্য মানিক সরকার যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি অত্যন্ত দুঃখের সঙ্গে তার বিরোধীতা করছি। স্যার, কিছুদিন আগে লোক সভার নির্বাচন হয়ে গেছে। এই লোকসভা নির্বাচনের আগে পশ্চিমবঙ্গ থেকে প্রকাশিত সর্বভারতীয় পত্রিকাগুলিতে কেন্দ্রীয় সরকার রাজ্যগুলিকে কি পরিমাণ অর্থ সাহায্য করে থাকেন তার একটা পরিসংখ্যান দেওয়া হয়েছিল। তাতে দেখা গেছে ত্রিপুরা ৪র্থ স্থানে আছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বলছে যে কেন্দ্রীয় সরকার ত্রিপুরাকে অধিক অর্থ সাহায্য করছে, আর ত্রিপুরার বামফ্রন্ট সরকার বলছেন কেন্দ্র ত্রিপুরাকে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করছেন না। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে কেন্দ্রীয় সরকার ত্রিপুরার জন্য যে বিপুল পরিমাণ অর্থ বরাদ্দ করছেন, সে অর্থ বরাদ্দের কথা উল্লেখ করেন নি। বরং রাজ্যপালের ভাষণের মধ্যে কেন্দ্রের সঙ্গে একটা বিভেদের লক্ষণ দেখতে পাচ্ছি। স্যার, মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষণ প্রদান করেছেন, এটা তাঁর নিজস্ব কোন বক্তব্য নয়, রাজ্য সরকার যা লিখে দেন রাজ্যপাল তাই পাঠ করে যান। যেমন করে ময়নাকে খাঁচার মধ্যে আটকিয়ে রেখে খাঁচার মালিক ময়নাকে বুলি শেখান, ময়না কৃষ্ণ কথা কও, তেমনি করে মাননীয় রাজ্যপাল এখানে রাজ্য সরকারের শেখানো বুলিই আওড়িয়ে গেলেন।

এমনি করে রাজ্যপালের ভাষণে এই সরকারের ব্যর্থতা ঢাকার জন্য বিভিন্ন ভাবে অসত্যের আশ্রয় নিয়ে বিভিন্ন তথ্য পরিবেশন করা হয়েছে। মিঃ স্পীকার স্যার, ৮ম অর্থ কমিশন সুপারিশ অনুসারে রাজ্য সরকারী কর্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়ার যে প্রয়োজনীয় অর্থ তার সবটা অংশ বিভিন্ন সময়ে কেন্দ্রীয় সরকার দিয়েছেন। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় এই কোটি কোটি টাকা কর্মচারীদের স্বার্থে ব্যয়িত না করে সেই সমস্ত টাকা কোথায় কি ভাবে খরচ করেছেন আমাদের এই পবিত্র বিধানসভার মধ্যে অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী মহোদয়কে একবারও বলতে শুনিনি। মাননীয় স্পীকার স্যার, আর একটা কথা হলো যে ১-১-৮২ ইং থেকে সরকারী কর্মচারীদের বেতনহার সংশোধন করে বাড়ী ভাড়া সংশোধন করার কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয় নি। মাননীয় স্পীকার স্যার, আর একটা কথা আমার দুঃখের সাথে বলতে হচ্ছে যে আজকে আমাদের ত্রিপুরা রাজ্যে ব্যাপক পরিবহন সংকট। মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন যে ত্রিপুরা রাজ্যে যোগাযোগের একটা মাত্র

সংস্থা সেটা হলো সড়ক পরিবহন, কিন্তু আমরা দেখতে পাচ্ছি এই সরকারের লক্ষ লক্ষ টাকা লোকশান দিয়ে টি. আর. টি. সিকে পরিচালনা করছে এটাও এই সরকারের ব্যর্থতার একটা দৃষ্টান্ত। শুধু এই টি. আর. টি. সি নয় সরকারী মালিকানাধীন জুটমিল আছে এবং সরকারী মালিকানাধীন বিভিন্ন সংস্থা আছে যার বিন্দুমাত্র উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। মাননীয় স্পীকার স্যার, এই সরকার তো গণতন্ত্রের কথা বলে সাধারণ মানুষকে ধোকা দিচ্ছে। আজকে আমরা প্রশ্ন করতে চাই. সেটা হলো লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা তাঁরা আত্মসাৎ করছে পারেন সেখানে উন্নয়নের নামে কোন পরিকল্পনা করা হচ্ছে না। উন্নয়নের নামে যেটা. করা হয়েছে সেটা শুধুমাত্র আত্মসাৎ করার জন্য পরিকল্পনা। মাননীয় স্পীকার স্যার, আর একটা কথা যেটা আমি বলতে চাই আইন শৃঙ্খলার কথা সেটা অত্যন্ত দুর্বিষহ. অত্যন্ত ভয়াবহ। মাননীয় স্পীকার স্যার, আজকে আমাদের যে প্রশ্ন-পত্র আছে সেই সমস্ত প্রশ্ন-পত্রে আমরা দেখতে পাচ্ছি গত বিধানসভা থেকে শুরু করে এই বিধানসভা পর্য্যন্ত মাত্র তিন মাসের ব্যবধানে শাসক দলের পক্ষ থেকে ১২টি খুনের প্রশ্ন জানতে চেয়েছেন।

( রেড লাইট )

স্যার, আমাকে আরও তিন মিনিট সময় দিন।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, তিন মিনিট নয় দু মিনিটের মধ্যে শেষ করুন।

শ্রীজওহর সাহা : - স্বরাষ্ট্র দপ্তরের মাননীয় মুখ্যমন্ত্রী তিনি আজকে তথ্য দিয়েছেন যে বিগত ৮৩ সালের ২৩. ৭. ৮০ থেকে এই পর্য্যন্ত ০১টি খুন সন্ত্রাস টি. এন. ভি দ্বারা খুন হয়েছে. কিন্তু আমি জানি আজকে এখানে চ্যালেঞ্জ দিয়ে বলছি, ৩১টি নয় তার দ্বিগুণ থেকেও অনেক বেশী হবে। মাত্র তিন মাসের মধ্যে ১২টি খুন হয়েছে সারা ত্রিপুরায় ? সারা ত্রিপুরায় উত্তর বলুন, দক্ষিণ বলুন, পশ্চিম বলুন সারা রাজ্যের মধ্যে প্রতিনিয়ত কখনও উগ্রপন্থীদের নামে, কখনও টি. এন ভির নামে বিভিন্ন ভাবে সন্ত্রাস চালিয়ে লোকদের হত্যা করা হচ্ছে তার মধ্যে সরকারী কর্মচারীও আছেন, বিভিন্ন শ্রেণীর উপজাতি বাঙ্গালী মেহনতী মানুষের সংখ্যা কম নয়। সুতরাং আইন-শৃঙ্খলাকে স্বাভাবিক বললে পর আমরা বলতে পারি যে সভ্য সমাজের একটা বৃহত্তর প্রতারণা একটা সরকারের সেটা শুধুমাত্র নিজেদের অপদার্থতা, ব্যর্থতা ঢাকার জন্য আজকে এই অসত্য তথ্য পরিবেশন করা হলো। মাননীয় স্পীকার স্যার, আজকে গ্রামাঞ্চলে ব্যাপক পানীয় জলের সংকট, খাদ্য সংকট দেখা দিয়েছে। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে

বলছি মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে এই ব্যাপারে বিন্দুমাত্র উল্লেখ করেন নি। মাননীয় স্পীকার স্যার, আজকে এই শাসক দলের সমর্থন পুষ্ট সমন্বয়ী এক শ্রেণীর নেতা সরকারী লক্ষ লক্ষ টাকা গায়েব করছে ল্যাম্প-পেপ্লের নাম দিয়ে, কখনও স্বনামে, কখনও বেনামে। যেখানে সরকার গরীব মানুষকে পুনবাসন দিতে পারেন না, জুমিয়াদের পুনর্বাসন দিতে পারেন না, কর্মচারীদের ভাতা ইত্যাদি দিতে পারেন না, কিন্তু এঁদিকে কোটি কোটি টাকা আত্মসাৎ করছে রাজ্যপালের ভাষণে সেটার উল্লেখ পর্য্যন্ত নেই। মাননীয় স্পীকার স্যার, আমি আমার বক্তব্য শেষ করার আগে আর একটা কথা বলতে চাই সেটা হলো জায়গায় জায়গায় এই যে বামফ্রন্টের ব্যর্থতা বিভিন্ন ক্ষেত্রে এই অবস্থা থেকে বাঁচানোর জন্য মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা সমর্থন করতে পারছি না এবং বিরোধী দলের পক্ষ থেকে যেসব সংশোধনী প্রস্তাব হাউসে আনা হয়েছে সেই সমস্ত সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীফয়জুর রহমান।

শ্রীফয়জুর রহমান :— মাননীয় স্পীকার স্যার, গত ১৫ই মার্চ এই হাউসে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীমানিক সরকার যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, আমরা লক্ষ্য করছি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে সংখ্যালঘু যারা আছেন, ধর্মীয় সংখ্যালঘু যারা আছেন তাদের কোন নিরাপত্তার গ্যারান্টি নেই একমাত্র ত্রিপুরা এবং পশ্চিমবঙ্গ এই দুটি রাজ্য ছাড়া। তাদের শিক্ষার ক্ষেত্রে, চাকুরীর ক্ষেত্রে এমনকি কোন ক্ষেত্রেই তাদের কোন সুযোগ-সুবিধা নেই। এই ত্রিপুরা রাজ্যে আমরা দেখছি বামফ্রন্ট আসার আগে সংখ্যালঘুদের উপর কি ধরণের নির্যাতন ছিল। তাদের ছেলে-মেয়েরা স্কুলে গিয়ে লেখাপড়া করার সাহস পেত না, বাজারে গিয়ে বিনা বাজারে ফিরে আসতে হতো, আগরতলা শহরে সংখ্যালঘু ছেলে-মেয়েরা এসে শিক্ষা গ্রহণ করার ক্ষেত্রে কোন সুযোগ ছিল না। বামফ্রন্ট সরকার আসার পর সংখ্যালঘুদের অগ্রসর হওয়ার জন্য অনেক কিছু করছেন যেমন আগরতলা শহরে মুসলিম ছাত্রাবাস করার জন্য কয়েক লক্ষ টাকার বাড়ী দিয়েছেন মুসলিম ছেলে মেয়েরা উচ্চ শিক্ষা গ্রহণ করার জন্য। বামফ্রন্ট সরকার আসার আগে এই রাজ্যে লক্ষ লক্ষ টাকার সম্পত্তি বিলীন হয়ে গেছে, রেল দপ্তরে কিছু সম্পত্তি নিয়েছিলেন তার ফলে রেল দপ্তর থেকে কয়েক লক্ষ টাকা ক্ষতিপূরণ হিসাবে পেয়েছেন কিন্তু সেই টাকা কংগ্রেসীরা আত্মসাৎ করেছেন। ৫০

বছরে এই রাজ্যে এই ধরণের কোন উন্নয়নমূলক কাজ হয়েছে কি? এমন কোন তথ্য বিরোধী সদস্যরা দিতে পারবেন কি? পারবেন না। সংখ্যালঘুদের মধ্যে যারা গরীব দিন-মজুর তাদের রিক্সা দেওয়া হয়েছে। আজকে বামফ্রন্ট সরকার আসার পর ওয়াক্ফ বোর্ডের মাধ্যমে সংখ্যালঘুদের রিক্সা দেওয়া হয়েছে। এই আগরতলাতে প্রায় ২৫ জন সংখ্যালঘু মুসলিমকে বামফ্রন্ট সরকার রিক্সা দিয়েছে। আরও অন্যান্য স্কীমের মাধ্যমে সংখ্যালঘুদের যারা হস্তশিল্পের কাজ করেন তাদের কাজের সুযোগ-সুবিধা করে দিয়েছেন। ওয়াক্ফ বোর্ডের মাধ্যমে সংখ্যালঘুদের অনেক সুযোগ-সুবিধা করে দেওয়া হয়েছে কিন্তু বিগত বামফ্রন্ট সরকার আসার আগে এই সুযোগ-সুবিধাগুলি ছিলনা। যারা রাজ্যে সংখ্যালঘু হিসাবে ছিলেন তারা যে ভারতবর্ষের নাগরিক তারা এই কথা ভাবতেই পারে নি। কিন্তু আজকে সত্যিই বামফ্রন্ট সরকার আসার পরে ভাবতে পারছে যে, যে না তারা সত্যিই ভারতের নাগরিক, তারা ত্রিপুরাবাসী। ৭৭-এর আগে প্রচুর মুসলমান ছিল। এখানে মাননীয় সদস্য রসিকলালবাবু বলেছেন যে বামফ্রন্ট সরকার আসার আগে কোন দাঙ্গা হয়নি। সংখ্যালঘুরা দাঙ্গা ছাড়াই চলে গেছে। কংগ্রেসের নেতাদের নির্দেশে সি, আর পি পুলিশের অত্যাচারে একদিকে মুসলিম মহিলা, আর একদিকে মুসলিম পুরুষ ট্রাকে ট্রাকে তাদের অমরপুর, উদয়পুর থেকে পাকিস্থানে পাঠিয়ে দেওয়া হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, যদিও এই ত্রিপুরা রাজ্যে পার্সেনটেজের দিক দিয়ে হিসাব করলে সংখ্যালঘুর সংখ্যা ৭ পার্সেন্ট হবে। তবে বামফ্রন্ট সরকার এসে তাদের নিরাপত্তার গ্যারান্টি দিয়েছে। প্রহরীর মত এরা সংখ্যা-লঘু মানুষকে পাহাড়া দিয়ে আছে। সংখ্যালঘুদের প্রতি বামফ্রন্ট সরকারের সদা-সর্বদাই সতর্ক দৃষ্টি দিয়ে আসছে। নিরাপত্তার গ্যারান্টি দিয়ে, চাকুরীর ক্ষেত্রে সুযোগ-সুবিধা, শিক্ষার দিক দিয়ে সুযোগ-সুবিধা দিয়েছেন বামফ্রন্ট সরকার। তাই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করে এবং এর উপর মাননীয় সদস্য শ্রীমানিক সরকার যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীকাশীরাম রিয়াং

শ্রীকাশীরাম রিয়াং :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বিগত ১৫ই মার্চ মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য মানিকবাবু যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেই ধন্যবাদসূচক প্রস্তাবের বিতর্কে অংশগ্রহণ করে মাননীয় বিরোধী দল থেকে যে অ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে তার সমর্থন জানিয়ে আমার যে অ্যামেণ্ডমেন্টে-এর পয়েন্টগুলো তার উপর বক্তব্য শুরু করছি। আজকে একটা জিনিস পরিষ্কার যে,

বিরোধী দলেরই হোক আর ট্রেজারী বেঞ্চেরই হোক প্রত্যেকেরই আজকে ত্রিপুরা রাজ্যে নিরাপত্তার গ্যারান্টি নাই। আমাদের মাননীয় সদস্য ফয়জুরবাবু বললেন যে মাইনরিটির নিরাপত্তা সম্পর্কে। মেহবুব রহমান, ফরিদখান এরা কি মাইনরিটির মধ্যে পড়ে না? কিন্তু তাদেরকে বামফ্রন্ট সরকারের আমলে হত্যা করা হয়েছে। তাই যদি হয় ত্রিপুরাবাসী কি করে স্বীকার করবে যে সংখ্যালঘুদের নিরাপত্তা আছে? আজকে আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহোদয় তার ভাষণের মধ্যে বলেছেন দিনের বেলায় উপজাতি মহিলাদের উপর অত্যাচার করা হচ্ছে, দিনের বেলায় মানিক ভাণ্ডারের ব্যাংক ডাকাতি হচ্ছে। আপনারা বলছেন টি, ইউ, জে, এস করছে আর টি, ইউ, জে এস বলছে আপনারা করছেন। আমরা কি বলব? ত্রিপুরাবাসী কি বলবে? এই যে ডাকাতি হচ্ছে, হানাহানি হচ্ছে তার বন্ধ করার জন্য প্রচেষ্টা কোথায়? এখন প্রশ্ন হচ্ছে যারা রুলিং পার্টিতে আছেন আমরা কি তাদের দোষ দেব না? আপনারা রয়েছেন কেন? মাননীয় উপাধ্যক্ষ মহোদয় যে ভাবে বিবরণ দিলেন মনে হয় উনি সবই জানেন। তাহলে তাদের অ্যারেষ্ট করতে ভয় কেন? তাহলে আমরা মনে করব নিশ্চয়ই আপনারা তাদের সঙ্গে সংযোগ রক্ষা করে চলেন। কাজেই রাজ্যপালের ভাষণের মধ্যে এই নিরাপত্তার কথা কোথাও লেখা নেই। ৮নং পয়েন্টে উল্লেখ আছে যে আইন-শৃংখলা পুরোপুরি আয়ত্তে আছে। এই কথার সঙ্গে বাস্তবের কোন মিল নেই। কারণ আমরা বিগত দিনে দেখেছি লক্ষ্মীছড়াতে যে ৮ জন এই বৎসরের মধ্যে খুন হতে দেখেছি এবং লক্ষ্মীছড়া বাজার লুট হল? আমরা প্রত্যেকে দেখতে পেরেছি খুন এবং রাহাজানি কিভাবে হয়েছে। লক্ষ্মীছড়ার কথা আগে থেকেই গ্রামবাসীরা ইনফরমেশান দিয়েছিল পুলিশের কাছে। পুলিশের কাছে ইনফরমেশান দেওয়া সত্ত্বেও কোন ব্যবস্থা নেওয়া হয় নাই। ২০-২৫ দিন আগে বাজারের মধ্যে হত্যা করার চেষ্টা করা হয়েছে। এটা পুলিশের জানা ছিল। তবুও প্রশাসনিক তরফ থেকে কোন ব্যবস্থা নেওয়া হয় নাই। সুতরাং যারা প্রসাশনে আছে তাদেরকেই আমরা দোষ দিব এবং বলব তাদের সঙ্গে সংযোগ আছে। কারণ তারা এই সব বন্ধ করছেন না কেন? কেন দুষ্কৃতকারীদের অ্যারেষ্ট করছেন না। তারা এই খুন রাহাজানিকে রোধ করার প্রচেষ্টা নিচ্ছেন না। আমরা দেখছি তৈনানি এবং লক্ষ্মীছড়াতে ২টা সেন্ট্রাল হোম দপ্তর থেকে সি, আর, পি হেড কোয়াটার করে দেওয়া হয়েছে, কিন্তু আজ পর্য্যন্ত তার কোন ব্যবস্থা নেওয়া হয়নি। কেন যে সরকার পক্ষ চুপ করে বসে আছেন তা আমরা বুঝতে পারছিনা। আজকে আমাদের টাউনের উপর আপনারা পত্র-পত্রিকায় দেখেছেন ভিন্ দেশীয় ছাত্রকে পিটিয়ে হত্যা

করার প্রচেষ্টা নেওয়া হয়েছে। কোন অ্যারেষ্ট বা অ্যাকশান আজ পর্যান্ত আমরা দেখতি পাইনি। এইটার কারণ কি? কারণ, নিশ্চয়ই আমাদের সরকার, বামফ্রন্ট সরকার এই খুন এবং 'রাহাজানিকে প্রশ্রয় দিতে চায়। আর এখানে বলা হয়েছে যে রেশনিং ব্যবস্থার কথা, রেশনের বৃদ্ধি করা হয়েছে, সংখ্যা বৃদ্ধি করা হয়েছে ঠিকই কিন্তু গ্রামে গঞ্জে আমরা কি দেখি? রেশনে চাউল পাওয়া যাচ্ছেনা, চিনি পাওয়া যাচ্ছে না কারণ হিসাবে বলা হয় কেন্দ্রীয় সরকার চাল পাঠাচ্ছেন না। কিন্তু আজকে যদি বাজারে যাওয়া যায় তাহলে দেখা যাবে খোলা বাজারে কিভাবে রেশনের চাল বিক্রী হচ্ছে। এইটার কারণ হচ্ছে বামফ্রন্ট সরকার দুর্নীতিকে প্রশ্রয় দিচ্ছে। কিন্তু এই প্রশ্রয়কে দমন করার জন্য রাজ্যপালের ভাষণের মধ্যে কোন উল্লেখ নেই।

কাজেই এই সরকারের কার্য্যকলাপ দেখে আমরা বুঝতে পারছি যে ওরা রাজ্যে একটা কঠিন সময়ের সৃষ্টি করতে চলেছেন। কারন আমরা দেখেছি আলু চাষী যারা তাদেরকে আলুর বীজ তৈরী করার বা বিক্রি করার কোন পারমিশন দেওয়া হওনি। অথচ মুনাফাবাজ যারা, যারা আলুর সমস্ত মুনাফা লুটে নিচ্ছে তাদেরকে সবই দেওয়া হচ্ছে ফলে প্রত্যেকটা দরিদ্র কৃষক এবং গরীব অংশের মানুষ কষ্ট পাচ্ছে। অথচ দরিদ্র সীমার নীচে অবস্থানকারী এই সব মানুষদের কষ্টের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয় নি। কাজেই আমি রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে এবং আমাদের বিরোধী দল থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব এখানে রয়েছে সেগুলিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীবীরেন্দ্র দেবনাথ।

শ্রীবীরেন্দ্র দেবনাথ :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল ১৫ই মার্চ যে ভাষণ রেখেছেন, সেই ভাষণ মাননীয় রাজ্যপাল যখন রেখেছিলেন তখন আমার মনে হয়েছে যে, সেটা সি পি এম-এর পার্টি অফিস থেকে তৈরী করা একটা ভাষণ মাত্র এবং সেই ভাষণকে ৭ টার নিউজে যখন প্রচার করা হল, তখন সারা ত্রিপুরার মানুষ সেই ভাষণ শুনে স্তম্ভিত হয়ে গেল। সত্যিই দুঃখের বিষয় এই যে, রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে ত্রিপুরার উগ্রপন্থী ও আইন-শৃঙ্খলা শান্তিপূর্ণ অবস্থায় আছে। আমরা বলতে পারি যে, ত্রিপুরার উগ্রপন্থী হামলা ও আইন-শৃঙ্খলার যে অবনতি হয়েছে, সেটা রাজ্যপাল তাঁর ভাষণে বলেননি। কেন বলেন নি, কারন সেটা বললেতো আজকে সি. পি. এম-এর অনেকেই তার আওতায় এসে পড়বেন। কারন গত

ফেব্রুয়ারীর পত্রিকায় দেখেছি যে আমাদের মান্দাইর বিধায়ক রসিরাম বাবুর বাড়ীতে নাকি উগ্রপন্থীর হামলা হয়েছে, এইটা খুবই আশ্চর্যের ব্যাপার যে আমাদের বিধায়কের বাড়ীতে হচ্ছে উগ্রপন্থীর ঘাটি। তারপর আবার ৫ তারিখ শুনতে পেলাম যে উগ্রপন্থী ৩ টি এন ভির লোক হত্যা করেছে। কোথায় না. সি পি. এম এর প্রধানের বাড়ীতে। অথচ দুঃখের বিষয় এই যে বিধানসভায় মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় বামফ্রণ্টের সদস্য যারা আছেন তারাই কিন্তু আমাদের ভারতবর্ষের প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধীর পাঞ্জাবের স্বর্ণ মন্দিরে উগ্রপন্থীদের হামলাকে যখন দমন করার চেষ্টা করেছিলেন তখন এরা প্রস্তাব তুলেছিলেন যে এইটা উগ্রপন্থীদের হামলা নয়। আজকে তাহলে এইটাই প্রমানিত হল যে উগ্রপন্থীদের নায়ক কারা। আজকে উগ্রপন্থী সৃষ্টিকারী এই বামফ্রন্ট সরকারকে আমি জিজ্ঞাসা করি যে আপনাদের ৭৭ এর নির্বাচনের আগে দীর্ঘ ৩০ বছরের কংগ্রেস শাসনে উগ্রপন্থীদের কথা কেউ শুনেছে কি না। মাননীয় স্পীকার স্যার, আমাদের রাজ্যপালের ভাষণে পঞ্চায়েতের দুর্নীতির কথাও উল্লেখ করা হয়নি। বরং তিনি বলেছেন যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর পঞ্চায়েতে একটা সুষ্ঠ পরিবেশ গঠন করেছেন। আসলে সেখানে তারা কি করেছেন? শুধু পঞ্চায়েতের ক্ষেত্রেই নয় সব ক্ষেত্রেই এই বামফ্রন্ট সরকার আজকে যদি প্রয়াত প্রধান মন্ত্রী শ্রীমতি গান্ধীর ২০ দফা কর্মসূচী অনুযায়ী রাজ্যটাকে পরিচালনা করতেন তাহলে আজকে ত্রিপুরা রাজ্যের একজন লোককেও অনাহারে বা দরিদ্র সীমার নীচে বসবাস করতে হত না। অথচ এই বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর এই পঞ্চায়েত নির্বাচনের ক্ষেত্রে শুরু করেছেন দলবাজী, আজকে আই. আর. ডি পির ক্ষেত্রে শুরু হয়েছে দলবাজী এবং এটা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর গোচরে আছে বলে আমি মনে করি। যার ফলে এখনে দারীদ্র সীমার নীচে যারা বাস করছেন, এই বামফ্রন্ট সরকার তাদের জন্য কোন চিন্তা করেন নাই।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনার বক্তব্য শেষ করুন, আপনার সময় শেষ হয়ে গেছে।

শ্রীবীরেন্দ্র দেবনাথ :— স্যার. আর দুই মিনিট সময় দিন। মাননীয় স্পীকার স্যার, আমাদের রাজ্যপাল বিদ্যুতের ব্যাপারেও বলেছেন যে এই সরকার প্রতিটি গ্রামে গঞ্জে বিদ্যুৎ পৌছে দিয়েছেন। অথচ মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এখানে উপস্থিত আছেন তিনি জানেন যে ওনার কাছে বিদ্যুতের জন্য আমরা অনেক দরবার করেছি। তারপর আজকে চাষী ও তপশীলিভুক্ত সম্প্রদায়ের লোক যারা আই আর ডি পির আওতায়

আনার চেষ্টা হচ্ছে তাদের জন্যও আমরা অনেক অনুরোধ করেছি। তারপর বিদ্যুতের ক্ষেত্রে আমরা দেখেছি যেখানে বেশীর ভাগ লোক সি পি এম পার্টির আছেন সেখানে বিদ্যুৎ দেওয়া হচ্ছে, আর অন্যদের ক্ষেত্রে ডিলে করা হচ্ছে। মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল বলেছেন শিক্ষার ক্ষেত্রে বামফ্রণ্ট সরকার আসার পর অনেক উন্নতি করা হয়েছে। অথচ আমি গ্রামে গঞ্জে চলাফেরা করি, সেখানে আমি দেখেছি স্কুলের মাঠ পরে আছে কিন্তু কোন স্কুল ঘর নাই, মাষ্টারও আছেন এবং সেই মাষ্টারকে দিয়ে পার্টির কাজ করানো হচ্ছে। আমি বলতে পারি সদর উত্তর অঞ্চলের মধ্যে মেক্সিমাম ২০ টা স্কুল আছে, কিন্তু তাদের কোন স্কুল ঘর নাই. মাষ্টারদের দিয়ে পার্টির কাজ করানো হচ্ছে, মানে সমন্বয়ভুক্ত কর্মচারীদের দিয়ে এই কাজ করানো হচ্ছে। মাননীয় স্পীকার স্যার, আজকে দুঃখের সহিত বলতে হয় যে আজকে শুধু কেন্দ্রের বিরুদ্ধে সমালোচনা হচ্ছে, একদিন আমাদের প্রয়াত ইন্দিরা গান্ধীকে নিয়ে বলেছিলেন যে, ইন্দিরা গান্ধীর কালো হাত ভেঙ্গে দিন গুরিয়ে দিন আজকে আবার বলছেন যে, আমাদের প্রধান মন্ত্রী রাজীব গান্ধীও নাকি বামফ্রণ্টের বিরুদ্ধে সমালোচনা করছেন।

মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার বিরোধীতা করে এবং বিরোধীদের সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :-- মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার :— মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল এই বিধানসভায় যে ভাষণ দিয়েছেন এবং সে ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীমাণিকলাল সরকার যে প্রস্তাব এনেছেন সেটাকে আমি সমর্থন করছি। আর বিরোধীদের থেকে যেসব সংশোধনী আনা হয়েছে সেগুলিকে অযৌক্তিক বলে বিরোধীতা করছি।

মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এখানে বামফ্রণ্ট সরকার যে বহুমুখী প্রচেষ্টা চালাচ্ছেন ত্রিপুরার পিছিয়ে পড়া মানুষের জন্য তার একটা আভাষ আছে। আমরা যখন ত্রিপুরার মানুষের কথা ভাবি তখন ভারতবর্ষের কথা ভাবতে হয়, আবার ভারতবর্ষের কথা যখন ভাবি তখন সারা বিশ্বের কথা ভাবতে হয়। আমরা দেখেছি এই ভারতবর্ষের শতকরা প্রায় ৮০ ভাগ মানুষ নিরক্ষর, কিন্তু সারা পৃথিবীর মধ্যে নিরক্ষরতা দূরিকরণ করা হয়েছে। কোন সমাজতান্ত্রিক দেশে নিরক্ষরতা

নাই, বেকারত্ব নাই কিন্তু আমাদের দেশে আছে স্বাধীনতার ৩৮ বছর পরও এত মানুষ নিরক্ষর। এটা হচ্ছে পুঁজিপতিদের শোষন বজায় রাখার জন্য। তার পাশাপাশি আমরা দেখছি ত্রিপুরা রাজ্যের বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে শিক্ষার প্রসারের জন্য কিভাবে চেষ্টা করেছেন। মাননীয় স্পীকার স্যার, আমরা দেখেছি বামফ্রন্ট সরকার আসার আগে ১৯৭৭ সালে ত্রিপুরা, রাজ্যে বালোয়ারী স্কুল ছিল ৫৬৩টি, আর এখন হয়েছে ১১৭১টি। এক দিকে ৩৩ বছর আরেক দিকে মাত্র ৭ বছর। বামফ্রন্ট সরকারের আগে হায়ার সেকেণ্ডারি মাত্র ৩১টি ছিল এখন ৯২টি হয়েছে। কয়গুণ হয়েছে নিশ্চয়ই হিসাব করে নির্ভুলভাবে পাওয়া যাবে। এমনিভাবে মাধ্যমিক স্তরে স্কুল হয়েছে ২০০০। প্রাথমিক বিদ্যালয় আগে মাত্র ১৫০০ ছিল এখন ২০০ হয়ে গেছে। আর শিক্ষার্থীর সংখ্যা প্রাথমিক বিদ্যালয় ধরে ৩ লক্ষ ৭০ হাজারের উপর। সিনিয়র বেসিক স্কুল হয়েছে প্রায় ২ গুণের বেশী। বামফ্রন্ট সরকারের আগে ত্রিপুরায় ৫টি কলেজ ছিল কিন্তু এখন হয়েছে ৯টি। শুধু তাই নয় বেসরকারী কলেজগুলিকেও সরকারী করা হয়েছে। গরীব অংশের মানুষের মধ্যে নিয়ে যাওয়ার জন্য চেষ্টা হচ্ছে। শিক্ষা নীতির মধ্যে মাতৃভাষা খুব গুরুত্বপূর্ণ। কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর বলেছেন মাতৃভাষা মাতৃ দুগ্ধের সমান। উপজাতি যুবসমিতি আজকে মাতৃ ভাষায় কথা বলেন কিন্তু তারমধ্যে দৃষ্টিভঙ্গির পার্থক্য আছে। ৪ দফা দাবির ভিত্তিতে কংগ্রেস আমলে আন্দোলন হয়েছিল কিন্তু সেটির একটিও আদায় হয়নি। বামফ্রন্ট সরকার এসে ককবরককে সরকারী ভাষা করা হয়েছে। বিষ্ণুপ্রিয়া ও মৈতি ভাষাতেও শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। ককবরক শিক্ষা দেওয়ার জন্য ৫৬৪ জনকে চাকুরী দেওয়া হয়েছে এবং স্কুল হয়েছে ১০০টির উপর। তপশীলি জাতি ও উপজাতি ছাত্রদেরকে বিনামূল্যে পোশাক দেওয়া হয়েছে, বই দেওয়া হচ্ছে। ছাত্রাবাসে আগে স্টাইপেণ্ডের হার ছিল ৬০ টাকা এখন বাড়িয়ে করা হয়েছে ১৫০ টাকা। আমরা আরও দেখলাম লোয়ার ইনকাম গ্রুপের যারা স্টাইপেণ্ড পাওয়ার তাদের পাশের নম্বরের হার আগের চাইতে কমিয়ে দেওয়া হয়েছে যাতে প্রায় সকলে পেতে পারে। বিদ্যালয়গুলিতে বুক ব্যাংকের মাধ্যমে তপশীলি জাতি ও উপজাতি ছাত্রদেরকে বই সরবরাহ করা হয়। বিভিন্ন লাইব্রেরিতে পর্যাপ্ত পরিমাণে বই থাকে না। তখন যারা তপশীলি জাতি বা তপশীলি উপজাতি নন তারাও, ঐ বুক ব্যাংক থেকে পাঠ্য পুস্তকের সুযোগ সুবিধা নিতে পারে। বামফ্রন্ট সরকার তাঁর শিক্ষা নীতির মাধ্যমে কলেজ স্তর পর্যন্ত মেয়েদের অবৈতনিক ব্যবস্থা চালু করেছেন। মুসলমান এবং হরিজন ছাত্রদের পড়াশুনার জন্য ছাত্রাবাসের ব্যবস্থা করেছেন। মধ্যম বয়স্ক শিক্ষার আওতায় ৪ লক্ষ ৮২ হাজার ৫০০ লোককে শিক্ষা দেওয়া হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা দেখতে পাই তপশিলী ছাত্রছাত্রীরা যারা বোর্ডিং এ থাকে তারা সাধারণতঃ শিক্ষার মানের দিক দিয়ে অনেকটা পিছিয়ে থাকে ফলে তাদের যাতে আলাদাভাবে টিচিং দেওয়া যায় তারজন্য শিক্ষকের ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া আগরতলা শহরের কিছু কিছু স্কুলে বামফ্রন্ট সরকার নির্দেশ দিয়েছেন যে, তারা যেন উপজাতি এবং তপশিলী ছাত্রছাত্রীদের কোটা সংরক্ষণ করেন। তাছাড়া বর্ত্তমানে বামফ্রন্ট সরকার গ্রামে গঞ্জে প্রাইমারী স্কুল, সিনিয়র বেসিক স্কুল, হাইস্কুল স্থাপন করেছেন। সাধারণতঃ যে সকল ছাত্রছাত্রীদের বাড়ি পাঁচ কিলোমিটারের বাইরে অবস্থিত তারাই একমাত্র বোর্ডিং এ থাকতে পারে কিন্তু বর্ত্তমানে এত স্কুল হয়েছে যে প্রায়ই সে স্কুল ছাত্রছাত্রীদের বাড়ির পাঁচ কিলোমিটারের মধ্যে রয়েছে। এইভাবে বামফ্রন্ট সরকার সারা ত্রিপুরা রাজ্যে ব্যাপকভাবে শিক্ষার প্রসার করেছেন। জনগণের সহযোগিতা নিয়ে বামফ্রন্ট সরকার যেভাবে শিক্ষার প্রসার করেছেন সারা ভারতবর্ষের দ্বিতীয় আর কোন রাজ্য নেই যারা এমনভাবে শিক্ষার প্রসার করতে পারেন। এই ইঙ্গিত মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে। কাজেই আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে এবং বিরোধীরা যারা রাজ্যপালের ভাষণের সংশোধনী এনেছেন সেগুলির বিরোধীতা করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার :— মাননীয়া সদস্যা শ্রীমতি গীতা চৌধুরী।

শ্রীমতি গীতা চৌধুরী :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১৫ই মার্চ এই সভায় মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার উপর আমরা কিছু কিছু সংশোধনী প্রস্তাব এনেছি।

আমরা দেখেছি মাননীয় রাজ্যপালের ভাষণের সমর্থন জানিয়ে মাননীয় সদস্য শ্রীমানিক সরকার প্রস্তাব এনেছেন। কিন্তু আমরা দেখলাম তিনি রাজ্যপালের ভাষণের উপর তাঁর বক্তৃতাকে সীমিত না রেখে পার্লামেণ্টে যে ভাবে ভাষণ রাখা হয় তিনি সেভাবে ভাষণ রাখতে শুরু করলেন। তিনি ভুলে গেলেন যে, তিনি এই বিধান সভায় দাঁড়িয়ে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ভাষণ দিচ্ছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে ত্রিপুরা রাজ্যের বেকারের কর্ম-সংস্থান সম্পর্কে বলা হয়েছে। কিন্তু আমার জিজ্ঞাসা বেকারদের কর্ম-সংস্থান-এর নামে যে সকল বেকারদের চাকুরী দেওয়া হচ্ছে তাদের কিসের ভিত্তিতে

চাকুরী দেওয়া হচ্ছে। গত লোক সভার নির্বাচনের আগে যে সকল বেকারদের চাকুরী দেওয়া হলো তাদের কিসের ভিত্তিতে চাকুরী দেওয়া হয়েছিল? আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে সেটি জিজ্ঞেস করেছিলাম কিন্তু তিনি তার জবাব আজ পর্য্যন্ত দেন নি। আমাদের তেলিয়ামুড়ায় ৩৬ জন চাকুরী পেয়েছে। তারমধ্যে ৩৫ জনই হলো যারা বামফ্রন্টের সমর্থক। আমি একটি ছেলের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট গিয়েছিলাম ছেলেটির ৩৫ বছর বয়স পার হয়ে যাচ্ছিল। ছেলেটির পরিবারে আর কেউ চাকুরীয়া ছিল না, অত্যন্ত অভাব অনটনের মধ্যে দিয়ে তাদের পরিবার চলছে। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী তার চাকুরী হবে এরূপ প্রতিশ্রুতি দিলেও আজ পর্য্যন্ত তার কোন চাকুরী হয়নি। সুতরাং এত যে চাকুরী দেওয়া হলো সেটা কিসের ভিত্তিতে দেওয়া হলো? আজকে দেখা যায় যারা কেবলমাত্র সি পি এম করে তাদেরই একমাত্র চাকুরী হচ্ছে। কিন্তু কংগ্রেস আমলে সেভাবে চাকুরী দেওয়া হতো না। মেরিট-এর ভিত্তিতেই তখন চাকুরী দেওয়া হতো। কে কোন পার্টি করে এরূপ খোঁজ খবর তখন করা হতো না। আবার দেখা যায় গ্রামাঞ্চলে আই. আর ডি. পি স্কীমে বেকার ছেলেদের স্ব-নির্ভর কর্ম সংস্থানের জন্য যে লোন দেওয়া হয় তাতেও বামফ্রন্টের সমর্থক যারা তারাই পাচ্ছে। অন্যরা আবেদন করা সত্বেও তাদের দেওয়া হয়নি। এই যে, দূর্নীতি এটাকে দূর করতে হবে। ভারতের প্রধান মন্ত্রী শ্রীরাজীব গান্ধী এই বার বার বলেছেন যে প্রশাসনকে আগে দূর্নীতি মুক্ত করতে হবে। তা না হলে কোন মতেই দেশের উন্নতি সম্ভব নয়।

আজকে শিক্ষার ক্ষেত্রে আমরা দেখি যে, যে শিক্ষাকে ভিত্তি করে দেশ এবং জাতি গঠিত হয়, যে শিক্ষা দেশের এবং জাতির মেরুদণ্ড, সেই শিক্ষাকে নিয়ে বামফ্রন্ট সরকার ছিনিমিনি খেলছেন। আজকে দেখা যায় কোন কোন শিক্ষক যারা বামফ্রন্টের সমর্থক তাদের বছরের পর বছর শহরে রাখা হয়েছে এবং যারা বামফ্রন্টের সমর্থ নয় তাদের বছরের পর বছর গ্রামাঞ্চলে রাখা হয়েছে। তাদের আর বদলীর কোন ব্যবস্থা করা হচ্ছে না। তাদের আর শহরের কোন সুযোগ সুবিধা ভোগ করবার সুযোগ দেওয়া হচ্ছে না। এছাড়া বামফ্রন্ট সরকার ক্লাস ওয়ান থেকে ক্লাস থ্রি পর্য্যন্ত ইংরেজী তুলে দিয়েছেন। ফলে দেখা যায় যে আমাদের ছাত্রছাত্রীরা ইংরেজীতে কাঁচা থাকে। ফলে যারা বায়ো সায়েন্স নিয়ে পাশ করে তাদের ইংরেজীতে ভাল জ্ঞান না থাকার জন্য উচ্চ শিক্ষার ক্ষেত্রে তারা বঞ্চিত হয়।

স্টাইপেণ্ডের ক্ষেত্রেও চলছে এইরূপ দূর্নীতি। সরকার নিয়ম করেছেন যে, যারা লোয়ার ইনকাম গ্রোপের স্টাইপেণ্ড পায় তাদের আর স্কুল কলেজের বেতন দিতে

হবে না। কিন্তু দেখা গেছে যে, ত্রিপুরার একজন গরীব শিক্ষক যিনি মাসে সাত থেকে আটশ টাকার মতন বেতন পান তার ছেলেমেয়েরা স্টাইপেণ্ড পায় না ফলে তাদের বেতন দিতে হয়। আবার যারা পুঁজিপতি ব্যবসায়ীর ছেলেমেয়েরা তারা কোন রকমে একটা সার্টিফিকেট নিয়ে লোয়ার ইনকাম স্টাইপেণ্ড পেয়ে গেলে আবার তাদের বেতন মাপ হয়ে গেল। তাছাড়া আবার দেখা যায় যে, সময় মত স্টাইপেণ্ড ছাত্ররা পায় না। মা বাবা বা অভিভাবকরা অতি কষ্টে তাদের জমি সম্পত্তি ইত্যাদি বিক্রি করে ছেলেমেয়েদের কলেজে পাঠান পড়াশুনা করতে। তারপর এরা যখন পাশ করে কলেজ ছেড়ে চলে আসে এবং হয়তো বা চাকুরীও পেয়ে যায় তখন তাদের স্টাইপেণ্ড আসে তাদের সৌখিনতার জন্যে।

তাছাড়া ল্যাম্পস্ এবং প্যাক্স্-এর ক্ষেত্রে রয়েছে দুর্নীতি। সি. পি. এমের সমর্থক যারা ল্যাম্পস্ এবং প্যাক্স্-এ কাজ করছেন বা চালাচ্ছেন তারা প্রায়ই হিসাবে গড়মিল করছেন। আর ধরা পড়ে গেলে সেই ল্যাম্পস্ বা প্যাক্স্-এ আগুন ধরিয়ে দিচ্ছেন।

শ্রীগীতা চৌধুরী :— কিন্তু এখন পর্য্যন্ত যারা ধরা পড়লো না, তারা যদি ধরা পড়ে তাহলে এই সরকার বাহাদুরের নাম চুরির খাতায় প্রথমেই থাকবে। তাই আজকে রাজ্যপালের ভাষণের উপর বিরোধী পক্ষ সংশোধনী প্রস্তাব এনেছেন তার পক্ষে বক্তব্য রেখে আমি আমার বক্তৃতা শেষ করছি। ধন্যবাদ

উপাধ্যক্ষ মহাশয় :— মাননীয় সদস্য, শ্রীগোপাল চন্দ্র দাস।

শ্রীগোপাল চন্দ্র দাস :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১৫ই মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং তাঁর ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীমানিক সরকার যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে বিরোধী পক্ষ যে সমস্ত সংশোধনী প্রস্তাব এনেছেন তার বিরোধীতা করে আমার বক্তব্য শুরু করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল অত্যন্ত সঙ্গত কারনেই ভারতবর্ষের বর্ত্তমান পরিস্থিতির উপর গুরুত্ব আরোপ করেছেন ভাষণের শুরুতে, বিশেষ করে সারা ভারতবর্ষের বিচ্ছিন্নতাবাদ। সেটা আমাদের জাতীয় জীবনের পক্ষে বড় বিপদের কারন হয়ে দাঁড়িয়েছে। সেই কথা বলেই প্রধান মন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধীর মৃত্যুর কথা উল্লেখ করেছেন। তিনি নিহত হলেন এমন ব্যক্তি দ্বারা যারা তার দেহরক্ষী

হিসাবে নিযুক্ত ছিল। এই যে ঘটনা, এটা সারা পৃথিবীর পক্ষে একটা কলঙ্ক, বিশেষ করে ভারতের পক্ষে। এই জন্য রাজ্যপাল এটাকে গুরুত্ব দিয়ে উল্লেখ করেছেন। আজকে এটাকে অস্বীকার করার উপায় নাই যে এই ঘটনার পেছনে সাম্রাজ্যবাদী চক্রান্তের হাত আছে, বিশেষ করে দিল্লী সহ সমগ্র জায়গায় যেভাবে দাংগা ছড়িয়ে পড়েছিল এবং একটা বিশেষ জাতির উপর, অত্যাচার চলছিল, এই যে কলঙ্কটা চাপিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছিল একটা বিশেষ জাতির উপর এটা স্বাভাবিকভাবেই উদবেগের কারন এবং সেটা সারা ভারতবর্ষের পক্ষে কলঙ্কের কথা এবং সেখানে দাঙ্গায় উস্কানি দিয়েছেন আমাদের বিরোধী দলের যারা মন্ত্রী এম. এল, এ তারাই। সেই কারনেই এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা। কাজেই রাজ্যপালের মতই আমরা এটাকে নিন্দা করি।

দ্বিতীয় যে গুরুত্বপূর্ণ ঘটনা এবং চাঞ্চল্যকর ঘটনা ভারতবর্ষের সবচেয়ে গুরুত্বপূর্ণ জায়গায়, সেখানে গুপ্তচর মাধ্যমে ভারতবর্ষের গুরুত্বপূর্ণ খবর পাচার করে দেওয়া হচ্ছে। সেটা হচ্ছে প্রধান মন্ত্রীর দপ্তর, রাষ্ট্রপতির দপ্তর থেকে। এই সমস্ত গুরুত্বপূর্ণ জায়গা থেকে তথ্য পাচার হয়ে যাচ্ছে এবং সেটা করছে তারাই যারা সচিব বা ব্যক্তিগত সহকারী। সেখানে বিদেশী যে রাষ্ট্রের দূতাবাস আছে সেই দূতাবাসের মাধ্যমে আমাদের ভারতবর্ষের আভ্যন্তরীন খবর, মেলেটারী সিসটেম এই সমস্ত খবর বিদেশে পাচার হয়ে গেছে। সেই কুমার নারায়ন, তাঁর একটা রেস্তোরা আছে, সেখানে নাচ গান এবং মদের ব্যবস্থা আছে। সেখানে উচ্চপদস্থ আমলাদের কাছ থেকে সমস্ত তথ্য চলে যেত। এটা একটা রোমহর্ষক ঘটনা। আমরা দেখেছি যে প্রধান মন্ত্রী রাজীব গান্ধী স্বীকার করেছেন এবং তিনি এই সমস্ত ঘটনা জানা সত্বেও বলেছেন যে নির্বাচনের স্বার্থে নির্বাচনের আগে সেটা প্রকাশ করা হবে না। একটা জাতির চেয়ে নির্বাচনকে তিনি বেশী গুরুত্ব দিয়েছেন। দেশ আগে না নির্বাচন আগে? আমরা দেখেছি সেই সেন্টিমেন্টকে কাজে লাগিয়েছেন ক্ষমতাকে আঁকড়ে রাখার প্রচেষ্টার মাধ্যমে।

কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা দেখছি ভারতের জাতীয় সংহতির কথা নিয়ে যারা চীৎকার করেন তাদের হাতেই জাতীয় সংহতি এবং জাতীয় নিরাপত্তা সবচেয়ে বেশী বিঘ্নিত হচ্ছে। আর বিরোধীদের উপর সমস্ত দায়িত্ব জোর করে চাপিয়ে দেবার চেষ্টা করছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা দেখি ভূপালের গ্যাস দুর্ঘটনা যেটা গত ডিসেম্বরে হয়ে গেল, ঘুমন্ত অবস্থায় হাজার হাজার নরনারী, শিশু নিহত হয়েছে।

মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে পৃথিবীর সব জায়গায় এর জন্য প্রতিবাদ হয়েছে। সেই গ্যাস কোম্পানী, ইউনিয়ন কার্বাইড কোম্পানীর নায়ক অ্যাণ্ডারসনকে অ্যারেষ্ট করা হলো। কিন্তু আমরা দেখলাম, সরকার সেই অ্যাণ্ডারসনকে ছেড়ে দিয়েছেন। এই তো কংগ্রেস সরকারের কাজ। এই ভাবে মানুষের জীবন জীবিকা বিঘ্নিত করছেন এই ভাবে ভারতবর্ষকে বিদেশী সাম্রাজ্যবাদের হাতে তুলে দেওয়া হচ্ছে। আজকে বিচ্ছিন্নতাবাদের প্রশ্ন উঠেছে।

আজকে সমস্ত উত্তর-পূর্বাঞ্চলে বিচ্ছিন্নতাবাদ ঘাঁটি গেড়েছে এবং উত্তর-পূর্বাঞ্চলকে কেন্দ্র করে আজকে আসাম, মিজোরাম ও ত্রিপুরাতে সাম্রাজ্যবাদের উস্কানিতে বিচ্ছিন্নতাবাদ ছড়িয়ে পড়ছে। ফলে আমরা লক্ষ্য করছি যে ত্রিপুরা রাজ্যের বিভিন্ন জায়গাতে সাধারণ নাগরিকদের উপর আক্রমণ হচ্ছে এবং তাদের জীবনের শান্তি বিঘ্নিত হচ্ছে। অন্য দিকে আমরা লক্ষ্য করছি যে বিরোধী পক্ষে যারা আছেন, তারা এর কোন নিন্দা তো করছেন না, বরং এই সমস্ত ঘটনাকে নানা কায়দায় বিকৃতভাবে জনসমক্ষে তুলে ধরছেন। তারা এই সমস্ত ঘটনার নিন্দা না করে বামফ্রন্টের উপর সমস্ত দায় দায়িত্ব চাপিয়ে দেওয়ার চেষ্টা করছেন, যেন বামফ্রন্টই এই সবের জন্য দায়ী বামফ্রন্টই যেন টি, এন, ভি, ইত্যাদি তৈরী করেছেন, তার এই সমস্ত কথা গাল-গল্প হিসাবে জনগণের কাছে তুলে ধরছেন। কিন্তু আসল যে কথাটা, তারাও যে তাদের সঙ্গে যুক্ত রয়েছেন, টি, এন, ভি, তৈরীর পিছনের যে ইতিহাস বা তারও আগে ত্রিপুরা উপজাতি যুব-সমিতি তৈরীর যে ইতিহাস যখন নাকি কংগ্রেস আমলে এই সমস্ত বিচ্ছিন্নতাবাদ-এর বিরুদ্ধে বামফ্রন্ট আন্দোলনের প্রস্তুতি নিয়েছিল, তখন ত্রিপুরা রাজ্যের মানুষের মধ্যে যে ঐক্য প্রতিফলিত হয়েছিল, সেটাকে দুর্বল করার জন্য সেদিনই ত্রিপুরা রাজ্যে উপ-জাতি যুবসমিতি তৈরী হয়েছিল এবং তার পরে গিয়ে টি, এন, ভি, তৈরী হয়েছিল। এটা হচ্ছে ইতিহাস, কাজেই এই ইতিহাসকে আপনারা বিকৃত করবার চেষ্টা করবেন না। কারণ ইতিহাসকে কখনও বিকৃত করা যায় না, ইতিহাস ভবিষ্যত প্রজন্মকে যে শিক্ষা দেয়, সেই ইতিহাসকে বিকৃত করা যায় না, বা ইতিহাসকে চেপে দেওয়া যায় না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এভাবে তারা সমস্ত প্রশাসনের মধ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করবার চেষ্টা করছে। এখানে বিরোধী দলের পক্ষ থেকে পাঞ্জাবের ঘটনার কথা উল্লেখ করা হয়েছে। তাই আমি তাদেরকে জিজ্ঞাসা করতে চাই, পাঞ্জাবের খালিস্থান আন্দোলনের জন্মদাতা কারা? সেই যে ভিন্দ্রেওয়ালা, সেই ভিন্দ্রেওয়ালাকে নির্বাচনী বৈতরণী পার হবার জন্য কে কাজে লাগিয়েছিল? শ্রীমতী গান্ধী কি তাকে মদত দেন নাই? আজকে যিনি রাষ্ট্রপতি আছেন, জৈল সিং তিনি এ ভিন্দ্রেওয়ালাকে ব্যবহার করেন

নাই ? এটা কি আজকে ইতিহাসের ঘটনা নয় ? এটা আপনারা কোন মতেই অস্বীকার করতে পাবেন না। তা সত্বেও তারা আজকে সমস্ত ঘটনাকে চেপে দেওয়ার চেষ্টা করছেন। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয় যেখানে রাজ্যপাল সঠিকভাবে ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট যে সমস্ত কাজকর্ম করছেন, তার যে প্রতিফলন ২২ লক্ষ মানুষের যে আশা আকাঙ্কা তাঁর বক্তব্যের মধ্যে তুলে ধরবার চেষ্টা করেছেন এবং ত্রিপুরা রাজ্যের কি উপজাতি, কি তপশীলি জাতির বিভিন্ন সমস্যার সমাধানের ব্যাপারে রাজ্যপালের ভাষণে যেটা প্রতিফলিত হয়েছে। আমরা আরও দেখছি যে ৬ষ্ঠ তপশীল, যেটা কেন্দ্রীয় পার্লামেন্টে সংশোধিত হয়েছে, সেটা আজকে ত্রিপুরা রাজ্যে ২২ লক্ষ মানুষের আশা আকাঙ্কারই প্রতিফলন, ত্রিপুরা রাজ্যের বামফ্রন্ট সরকার কি ক্ষমতায় আসার আগে কি পরে সব সময়ে এই ৬ষ্ঠ তপশীলের দাবী আদায়ের জন্য সব সময় সংগ্রাম করে এসেছেন। কাজেই মাননীয় রাজ্যপাল সঠিকভাবেই তার ভাষণে এই সমস্ত ঘটনা তুলে ধরেছেন। তাই পরিশেষে আমার বক্তব্য শেষ করার আগে, আমি এটুকু উল্লেখ করতে চাই যে আজকে যারা কেন্দ্রীয় সরকারে আছেন, তারা বড় লোকদের প্রতিনিধিত্ব করছেন, তারা বুর্জুয়াদের প্রতিনিধিত্ব করছেন। কারণ আমরা দেখছি গত ১৫ মার্চ পার্লামেন্টে রেল মন্ত্রী বংশীলাল মহোদয় যে রেল বাজেট পেশ করেছেন, সেই রেল বাজেটের মাধ্যমে তিনি সমস্ত জিনিসের দাম বাড়িয়ে দিয়েছেন। তাতে যেমন রেল যাত্রীদের ভাড়া বেড়েছে, তেমনি যে সমস্ত মালামাল রেল পরিবহণ করে, তারও ভাড়া বেড়েছে, তাতে আমরা দেখছি যে প্রায় ৪৪৩ কোটি টাকার নূতন কর বসানো হয়েছে। অথচ আজকে বিরোধী দলের সদস্যরা এখানে অনেক বড় বড় কথা বলছেন অথচ তারা যে কেন্দ্র থেকে মানুষকে শোষণ করার সর্বপ্রকার চেষ্টা করে চলেছেন, সেটা চেপে যাওয়ার চেষ্টা করছেন। তাই আমি বিরোধী পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব এসেছে, সেগুলির বিরোধীতা করছি এবং সেই সঙ্গে মাননীয় রাজ্যপাল যে ভাষণ হাউসের সামনে রেখেছেন, তাকে আমার আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

শ্রীনারায়ণ দাস :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৫ই মার্চ তারিখে রাজ্যপালের ভাষণের উপর বিরোধীদলের নেতা, সহকারী নেতা শ্রীসুধীরবাবু রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে যেসব সংশোধনী দিয়েছেন এবং বক্তব্য রেখেছেন, আমি সেগুলি সমর্থন করে আমার বক্তব্য রাখছি। রাজ্যপালের ভাষণের মধ্যে ত্রিপুরা রাজ্যের বেকার সমস্যা সমাধানের কোন উল্লেখ নাই, যে বেকারেরা ১৯৭০ থেকে তাদের যোগ্যতা অর্জন করেছেন, তাদের কেউ বা হায়ার সেকেণ্ডারী, কেউ বা বি, এ

পাশ করে বসে আছেন, বিশেষ করে তপশিলী সম্প্রদায়ের বেকারেরা, এই বামফ্রন্ট সরকার তাদের চাকুরীর থেকে বঞ্চিত করে রেখেছেন। আমরা লক্ষ্য করছি যে আজকে বিভিন্ন ক্ষেত্রে বামফ্রন্ট সরকার দলবাজী শুরু করেছেন। আজকে যারা লাল ঝাণ্ডা নিয়ে তাদের পিছনে ঘুরিয়ে খুন করতে শিখিয়েছে, আজকে যারা মানুষকে মামলা মকোদ্দমায় জড়িয়ে, তাদের রাম দা ধরতে শিখিয়েছে, বন্ধু সরকার তাদেরই চাকুরী দিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ভারতে কংগ্রেস ( আই ) তথা ইন্দিরা গান্ধীকে রাজনৈতিক ভাবে মোকাবিলা না করতে পেরে ভারতের সমস্ত বিরোধীদল-গুলি ১৯৮০তে পশ্চিমবঙ্গে একটা কনফারেন্স করেছিল, সেই কনফারেন্সে কংগ্রেস ( আই ) তথা ইন্দিরা গান্ধীকে কিভাবে উৎখাত করা যায়, তার একটা চক্রান্ত হয়েছিল। তাই ইন্দিরা গান্ধীকে রাজনৈতিক ভাবে মোকাবিলা না করতে পেরে ভারতের সমস্ত বিরোধীদলগুলি সাম্রাজ্যবাদীদের উস্কানিতে জ্যোতিবাবু যিনি পলিট-ব্যুরুর সদস্য, তার নেতৃত্বে চক্রান্ত করে ইন্দিরা গান্ধীকে হত্যা করেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের যে বক্তব্য, সেই বক্তব্যে ত্রিপুরা রাজ্যের বেকারদের চাকুরী দেওয়ার যে সমস্যা, সেই সমস্যা সম্পর্কে একটি কথাও উল্লেখ করা হয় নাই, এটা বড়ই দুঃখজনক। ত্রিপুরা রাজ্যে কংগ্রেস আমলে বিগত ৩০ বছরে মাত্র ২৭৫ কোটি টাকার বিনিময়ে রাস্তা থেকে শুরু করে স্কুল, কলেজ, অফিস—আদালত অনেক কিছু করা হয়েছে, কিন্তু বামফ্রন্টের ৭ বছরের রাজত্বকালে ১৪শ কোটি টাকার বিনিময়ে এই রাজ্যের অবস্থা সবদিকে ক্রমশঃ খারাপ থেকে আরও খারাপের দিকে যাচ্ছে। এটা বড়ই লজ্জার ব্যাপার। উল্টো বলতে গেলে বলতে হয় যে এই বামফ্রন্ট সরকার রাজ্যের মধ্যে কতগুলি খুনী বা উগ্রপন্থী তৈরী করার জন্য দুই হাতে টাকা বিলাচ্ছে আর সেই সঙ্গে উগ্রপন্থীদের আত্ম-সমর্পণের নামে তাদের টাকা পাইয়ে দিচ্ছে। যারা মানুষকে খুন করছে, যারা মা বোনের ইজ্জত নষ্ট করছে, সরকার তাদেরকেই টাকা দিচ্ছে। কিন্তু আমি বলতে চাই যে, এইভাবে টাকা দিয়ে কোন সমস্যার সমাধান করা যাবে না। তাই মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সরকার ত্রিপুরা রাজ্যের ২০ লক্ষ মানুষের কথা চিন্তা না করে যে সব কাজকর্ম করছেন, তাতে ত্রিপুরা রাজ্যে ও রাজ্যবাসীর কোন মঙ্গল হবে না। তারা টাকা খরচ করে স্কুল করছেন বলে বলছেন, কিন্তু দেখা যাচ্ছে টাকা খরচ হলেও স্কুল হচ্ছে না, তবে স্কুল নামীয় একটা সাইনবোর্ড আছে। সাইনবোর্ড ঝুলিয়ে দিয়েই যদি একটা স্কুল হয়েছে বলে বলা হয়, তাহলে ত্রিপুরা রাজ্যের মানুষ সেটাকে সত্য বলে মেনে নেবে না। যে স্কুলগুলি আছে, সেখানে কোন টেবিল চেয়ার নেই, অথচ ছেলেরা আসছে, কিন্তু তাদের লেখা

পড়া হচ্ছে না। আজকে দেখছি তারা শিক্ষার ক্ষেত্রেও দলবাজী শুরু করেছেন, অন্যান্য ক্ষেত্রেও এই বামফ্রন্ট দলবাজী শুরু করেছেন। যেমন স্কুলগুলির কথা বলতে গেলে বলতে হয়, যে সোনামুড়া এন, সি, ইনস্টিটিউশানে গত ২ বছর যাবত হেড মাস্টার নাই, সেখানকার যিনি আই, এস, তিনি তার অফিসের কাজও দেখেন, আবার হেড মাস্টারের কাজও করেন। খয়েরপুর হাই স্কুলেও আমরা এই জিনিষটা দেখছি। কেন এই সব হচ্ছে ? তার কারণ হচ্ছে, যিনি যত বড় কমরেড হবেন, তাকে তত বড় পুরস্কার দেওয়া হচ্ছে, এই সরকারের নীতি। যিনি শিক্ষক তাকে কেরানী তৈরী করছেন, খয়েরপুরে শিক্ষক মশাইকে অফিসে এনে কেরানী তৈরী করলেন, কারণ তিনি এই সরকারের একজন বড় কমরেড। কাজেই আমরা দেখছি অনেকগুলি স্কুলে প্রধান শিক্ষক নাই, সেগুলি বেশ কিছু দিন ধরে পূরণ করা হচ্ছে না, তার মধ্যেও দলবাজী চলছে। কাজেই বিরোধীদলের সহকারী নেতা ও অন্যান্যরা রাজ্যপালের ভাষণের উপর যে সব সংশোধনী এনেছেন এবং যে বক্তব্য রেখেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

শ্রীরবীন্দ্র দেববর্মা :— মিঃ স্পীকার, স্যার, গত ১৫ই মার্চ তারিখে মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ দিয়েছেন, তার উপর ধন্যবাদ জানিয়ে মাননীয় সদস্য শ্রীমানিক সরকার মহোদয় যে প্রস্তাব এনেছেন, আমি তার বিরোধীতা করছি এবং সেই সঙ্গে বিরোধী পক্ষের সদস্যরা এই প্রস্তাবের উপর যে সমস্ত এ্যামেণ্ডমেণ্ট এনেছেন, আমি তাদের সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মিঃ স্পীকার স্যার, এখানে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটাকে সমর্থন করতে পারলে আমি খুশী হতাম। সমর্থন করতে পারিনা এই জন্য যে গত ১৫ই মার্চ মাননীয় রাজ্যপাল বামফ্রন্টের পক্ষে যে কবি গান করে গেছেন। কারন বামফ্রন্ট সরকার মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে যে জিনিষটা রাখতে চেয়েছেন প্রথমে সেটা হল আইন শৃঙ্খলার ভিতর দিয়ে শুরু করেছেন। সেজন্য প্রথমেই আমাকে বলতে হয় যে এখানে উপজাতি যুব সমিতির এবং টি. এন. ভির সম্পর্কে বিভিন্ন কথা বলে রং ফাটানোর চেষ্টা করা হয়েছে। এই প্রসঙ্গে আমি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর একটি উক্তির কথা উল্লেখ করছি। গত ২৪শে জুলাই ১৯৮৩ইং "আনন্দ বাজার পত্রিকায়" আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্ধৃতি দিয়ে একটি খবর বেরিয়েছে। খবরের শিরোনামা হল 'উপজাতী হলে আমিও উগ্রপন্থী হতাম'। সেখানে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন "আমি যদি উপজাতির ঘরে

জন্মাতাম তবে আমিও উগ্রপন্থী হতাম"—ত্রিপুরার মুখ্যমন্ত্রী শ্রীনৃপেন চক্রবর্ত্তীর মুখে এ কথাটা শুনে প্রথমেই একটু অবাক হয়েছিলাম। একটু থেমে নৃপেন বাবু ব্যাখ্যা করলেন"— হবেই না বা কেন? একটা উপজাতির ছেলে রাজধানী আগরতলায় এসে কি দেখে? এখানে তার জন্য কিছুই নাই। এটা তাদেরই রাজ্য তাদেরই দেশ। অথচ এখানে তাদের থাকবার ভাল হোটেল নেই, চাকরীর সুযোগ সুবিধা নেই। সে যদি উগ্রপন্থী হয় দোষ কোথায়? এর দ্বারা কি প্রমাণ হয় টি. এন. ভি কে কারা মদত দিচ্ছে- এটা তারা নিজেরাই তৈরী করছে। সারা ত্রিপুরায় বিশৃঙ্খলা সৃষ্টি করার জন্য তিনি এই সব বক্তব্য রাখছেন। কাজেই তাদের বক্তব্য থেকে এটাই পরিষ্কার হয়। স্যার, আমাকে আর দুই মিনিট সময় দিন।

মিঃ স্পীকার :— এক মিনিটের মধ্যে শেষ করুন।

শ্রীরবীন্দ্র দেববর্মা : স্যার, এখানে তিনি এই হাউসে ভুল তথ্য দিয়ে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। এখানে তিনি বলেছেন যে গত ২৩. ৭. ৮০. তারিখে পর্য্যন্ত মোট ৩১ জন মারা গিয়েছে, এই ব্যাপারে প্রেস বিলিজও দেওয়া হয়েছে। কিন্তু আমার কাছে তথ্য আছে যে ৬৬ জন। আমি সেগুলি উল্লেখ করছি— লেফেংগা ২ জন, রতনজয়পাড়া ৩ জন, পুতিনময় ৫ জন, ডোম্বাবাড়ী ৪ জন, রাইবাড়ী ৮ জন, তেতুই-বাড়ী ৪ জন, সুবলসিং ৩ জন, রংনালা ২ জন, ১৫ই অক্টোবর ৫ জন চোলাইপাড়ী ২ জন, কাছিমা ৩ জন, সুন্দেরপাড়া ৩ জন, বিলোনীয়া ফরেষ্ট ২ জন মানিকভাণ্ডার ব্যাংক ডাকাতি ২ জন, লালছেড়া ৩ জন, নুনছেড়া ৬ জন, কাঞ্চনবাড়ী ২ জন রামা বলাবিয়াং পাড়া ১ জন, চালিতাবাড়ী ২ জন, মান্দাই বাজার ২ জন, মোট ৬৬ জন টি, এন, ভি,র হাতে নিহত হয়েছে। আর তিনি এই হাউসে পরিবেশন করেছেন ৩১ জন। আমার এই সংখ্যাগুলি বিভিন্ন সময়ে সরকারী প্রেস বিজ্ঞপ্তিতে বেরিয়েছে। কিন্তু বেসরকারী হিসাবে এর সংখ্যা হবে আরও অনেক বেশী। কাজেই এইভাবে তিনি ভুল তথ্য পরিবেশন করতে পারেন না। এই ভাষণে আরও বলা হয়েছে যে উপজাতি ছাত্রদের জন্য হোষ্টেল খোলা হবে। কিন্তু আমাদের এটা দীর্ঘ দিনের দাবী যে মেঘালয়ে আমাদের ত্রিপুরার ৩০০/৩৫০ জন্য ছাত্র পড়াশুনা করছে তাদের জন্য কোন হোষ্টেলের ব্যবস্থা আজও করা হচ্ছে না। এতেই বুঝা যায় যে উপজাতিদের জন্য কারা প্রকৃত দরদী। কাজেই আমাদের গণতন্ত্রকে রক্ষার জন্য যে সংগ্রাম সেই গণতন্ত্রকে রক্ষার জন্য আমাদের সংগ্রাম চালিয়ে যাব। এই বলে মাননীয় রাজ্যপালের

ভাষণের বিরোধীতা করে এবং যে এমেণ্ডমেন্ট এসেছে সেগুলির সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় বিরোধী দল নেতা শ্রীঅশোককুমার ভট্টাচার্য্য মহোদয়কে আলোচনায় অংশ গ্রহণ করতে অনুরোধ করছি।

শ্রীঅশোককুমার ভট্টাচার্য্য :— মি: স্পীকার স্যার, গত ১৫ই মার্চ এই বিধানসভায় বামফ্রন্টের সরকারের টেপরেকর্ডের ভাষণ মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে আমরা শুনতে পেলাম। আমার সময় অত্যন্ত কম সেজন্য আমি খুব সংক্ষেপে দুই একটি কথা বলছি। মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে এবং যে সমস্ত এমেণ্ডমেন্ট এসেছে সেগুলির সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। মি: স্পীকার স্যার, ৮নং প্যারাতে মাননীয় রাজ্যপাল বলেছেন বিগত বছরে সাধারণ আইন শৃঙ্খলা আয়ত্বের মধ্যে ছিল। ১৯৮৭ সালের জুন মাসে রাজ্যব্যাপী পঞ্চায়েত নির্বাচন ও ডিসেম্বর মাসে দুটি লোকসভা আসনের নির্বাচন শান্তিপূর্ণভাবে অতিবাহিত হয়েছে। মি: স্পীকার স্যার, যে কথা মাননীয় রাজ্যপাল বলেছেন আমরা বাস্তবে দেখতে পাচ্ছি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সেই বক্তব্যকে কনট্রাডিক্ট করছেন। তিনি আজকের এই সভায় প্রশ্ন উত্তর দেওয়ার সময় বলেছেন গত এক বছরে টি, এন, ভি, কর্তৃক বিনন্দ জমাতিয়া আত্মসমর্পনের পর এ পর্য্যন্ত ৩২টি নরহত্যা হয়েছে। তারপর ডাকাতির সংখ্যা দিয়েছেন, অপহরণের সংখ্যা দিয়েছেন, এইভাবে তিনি মাননীয় রাজ্যপালের ভাষণের কন্ট্রাডিক্ট করেছেন। যাই হউক তিনি যে সংখ্যা দিয়েছেন এবং আমার কাছে যে তথ্য আছে সেই হিসাবে তার সংখ্যা অনেক বেশী। লেফঙ্গা—১০.১২ ৮৩, ২ জন। রতনজয়পাড়া—১১.১ ৮৭, ৩ জন। পুটিমনু—১.২ ৮৪, ৫ জন তার মধ্যে ৪ জন বি, এস, এফ,। ডোঙ্গাবাড়ী—৭.৭.৮৪, ৪ জন তার মধ্যে ৩ জন পুলিশ ও ১ জন বি, এস এফ,। রাইযাবাড়ী ২৮ ৬.৮৭, ৮ জন তার মধ্যে ৬ জন সি, আর, পি, এফ, ও ২ জন পুলিশ। হেজুয়াতে ( তেতুইয়াবাড়ী ) ৫ ৭ ৮৪ ৪ জন সি, আর, পি, এফ, সেকেণ্ড জুলাই নিহত হয়েছে তিন জন, সুবল সিং তিন জন, একজন পুলিশ ফিফ্‌থ আগষ্ট। ফরেষ্টার নিহত হয়েছে দুই জন। তারপর ক্ষিরোদ কৃষণ বিয়াং, সুকুমার দিয়াং যারা সারেণ্ডার করেছিল তাদেরকে হত্যা করা হয়েছে। মুলুবাড়ীতে নিহত হয়েছে দুই জন। ১৯৮৪ সাল থেকে আজ পর্যান্ত নিহত হয়েছে ৫ জন সি আর. এফ। এছাড়া গত বৎসর সি, পি, আই ( এম ) দ্বারা নীলপূর্ণ বিয়াং রাংগামুড়াতে খুন হয়েছে। মানিকভাণ্ডারে ডাকাতিতে দুইজন নিহত হয়েছে। গত বৎসর ৪৮ জন

নিহত হয়েছে। ১৯৮৪ সন থেকে আজ পর্যান্ত হিসাব করেই মাননীয় মুখ্যমন্ত্রী বক্তব্য রেখেছেন এই সভার সামনে। লালছড়াতে ৩ জন লেবারার, মুন ছড়াতে দুই জন, কাঞ্চনবাড়ীতে দুই জন, রাংবাড়ীতে একজন নিহত হয়েছে। মান্দাইতে মাননীয় সদস্য রসিরাম দেববর্মার বাড়ীতে দুইজন। এই ১৬জন আর ৪৮ জন। এটা হচ্ছে আমার যতটুকু মনে আছে। এখন মাননীয় রাজ্যপালের ভাষণে যা বলা হয়েছে তার সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর ভাষণ কনট্রাডিকটরি করছে। মাননীয় মুখ্যমন্ত্রী ইচ্ছাকৃত ভাবে এই ভুল তথ্য, অসত্য তথ্য এই হাউসে দিয়েছেন। যার ফলে তিনি এই হাউসের অধিকারকে ভঙ্গ করেছেন। সেইজন্য আমরা তার বিরুদ্ধে ব্রীচ অব প্রিভিলেজ আনছি। মাননীয় স্পীকার স্যার, এইটা একটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। মাননীয় মুখ্যমন্ত্রী যার উপর ত্রিপুরার ২২ লক্ষ মানুষের জীবন নির্ভর করছে, যিনি আইন শৃঙ্খলার মালিক তিনি জনসাধারণকে বিভ্রান্ত করার জন্য এই অসত্য তথ্য এই হাউসে পরিবেশন করেছেন। আমি মস্কোর কথা বলছি না, আমি চীনের কথা বলছি না, কুইসলিং এর কথা বলছি না। আমি ত্রিপুরার কথা বলছি, এই হাউসকে কি ভাবে বিভ্রান্ত করা হচ্ছে। তারপরে ভোট গণনার দিন মাননীয় সদস্য মতিলাল সাহা যখন তার পুলিশ এসকোর্ট নিয়ে আগরতলায় আসছিলেন তখন তাকে হত্যা করার উদ্দেশ্যের জুট মিলে সামনে তার জীপকে আক্রমণ করা হয়। রাম দা দিয়ে জীপকে ক্ষতি করা হয়। সেখান থেকে তিনি পুলিশের সহায়তায় কোন রকম ভাবে ফিরে আসেন। লোক সভার কি চমৎকার নির্বাচন হয়েছে। নির্বাচনের দিন খয়েরপুরে একজন নিহত হয়েছে ভোট দিতে গিয়ে। এখানে আইন শৃঙ্খলা স্বাভাবিক আছে বসে টেপ বাজানো হচ্ছে। আমতলীতে শিবু ভৌমিককে হত্যা করা হল এবং তার বউকে আক্রমন করা হল। এই ইলেকশনকে কেন্দ্র করে।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলের নেতা যে অভিযোগ এনেছেন আজকের অধিবেশনে এবং বলা হচ্ছে যে ব্রীচ অব প্রিভিলেজ আনা হবে তার জবাব আমাকে দিতে হবে। কাজেই বক্তব্য রাখার সুযোগ আমাকে দিতে হবে।

মিঃ স্পীকার :— মাননীয় বিরোধী দলের নেতার বক্তব্য শেষ হলে মাননীয় মুখ্যমন্ত্রী বলবেন।

শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য :— এখানে ৭নং প্যারাতে বলা হয়েছে যে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর মানুষের উন্নতি হয়েছে। ১৯৭৭ সালে বামফ্রন্ট ক্ষমতায় আসার

আগে এই ত্রিপুরা রাজ্যে শতকরা ৬৭ জন ছিল দারিদ্র সীমার নীচে। এখন এদের শাসনে এমন উন্নতি হয়েছে সেটা গিয়ে দাঁড়িয়েছে ৮০ পার্চেন্ট। মাননীয় স্পীকার স্যার, ৩২ প্যারাতে বলা হয়েছে যে শিল্পক্ষেত্রে উন্নতি না হলে বেকার সমস্যা সমাধান সম্ভব নয়। বেকারদেরকে সোজা বলে দেওয়া হয়েছে যে তোমাদের জন্য কোন পরিকল্পনা নেই তোমাদের জন্য কিছু করতে পারব না।

আমরা সেই দিন বলেছিলাম যে, এই সরকার অপদার্থ সরকার। এই সরকার মানুষকে খুন করতে পারে কিন্তু মানুষের উন্নতি করতে পারবে না। নূতন শিল্প সৃষ্টি করতে পারে না। বেকার সমস্যার সমাধানের জন্য নূতন শিল্প সৃষ্টি করতে পারবে না। আমি সংক্ষেপে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ দেওয়ার কোন রাস্তা আমার কাছে নেই। আমি খুশী হতাম যদি ওদের প্রোগ্রামগুলি বাস্তবমুখী হত। জনসাধারণের কল্যাণমুখী হত। এদের পরিকল্পনা গণ-বিরোধী, জনসাধারণকে উৎখাত করার পরিকল্পনা এই সরকার নিয়েছেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, আমি প্রস্তাব করছি যে এই সভা আরও ৩ মিনিট বাড়ানো হউক।

মিঃ স্পীকার :— আমি হাউসের সেন্স নিয়ে এই সভা আরও ৩ মিনিট বাড়ালাম।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, এটা আমার জবাবী ভাষণ নয়, এটা মাননীয় বিরোধী দলের নেতার বক্তব্যের একটা ক্ল্যারিফিকেশান। কারণ মাননীয় সদস্য এখানে বলেছেন যে হাউসকে বিকৃত সংবাদ দেওয়া হয়েছে আমি মাননীয় সদস্য শ্রীজওহর সাহা যে প্রশ্নটি এনেছেন সেটি আমি আবার পড়ে শুনাচ্ছি—এ. টি. পি এল. ও নেতা বিনন্দ জমাতিয়া আত্মসমর্পণ করার পর রাজ্যে এ পর্য্যন্ত টি. এন ভি. উগ্রপন্থী দ্বারা কতটি হামলা ও লুটতরাজ সংগঠিত হয়েছে। এখানে খুনের সংখ্যার কোন প্রশ্ন ছিল না। এখানে খুনের ঘটনা—এক একটি ঘটনায় একাধিক খুন হয়েছে। কাজেই এখানে যা বলা হয়েছে এটা একেবারে হাওয়ার সঙ্গে যুক্ত করা হয়েছে। এখানে যে তথ্য দেওয়া হয়েছে তা অত্যন্ত বাস্তবভিত্তিক, ৩১টি খুনের ঘটনা হয়েছে। তার মধ্যে একাধিক খুন হয়েছে এরকম ঘটনাও আছে।

মিঃ স্পীকার :— এই সভা আগামী ১৯শে মার্চ, মঙ্গলবার, ১৯৮৫ ইং বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রহিল।

ANNEXURE—"A"

Admitted Starred Question No. 8
Name of Member :—Shri Subodh Chandra Das

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। পানিসাগর ব্লকের অন্তর্গত পশ্চিম পানিসাগর ও বিলথৈ, চানপুর এলাকায় বিভিন্ন ছাড়াব ভাঙ্গন রোধের জন্য সরকার কোন উদ্যোগ নিচ্ছেন কিনা ? | ১। আপাততঃ কোন পরিকল্পনা নেওয়া হয়নি। |
| ২। যদি নিয়ে থাকেন তবে কবে নাগাদ তার কাজ শুরু করা হবে বলে আশা করা যায় এবং | ২। প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না। |
| ৩। না থাকিলে তাহার কারণ ? | ৩। সীমিত আর্থিক ক্ষমতায় সমস্ত কাজ একসাথে আরম্ভ করা সম্ভব নয়। তাই গুরুত্ব অনুসারে পর্য্যায়ক্রমে পরিকল্পনা গ্রহণ করা হয়। |

Admitted Starred Question No. 12
Name of Member :—Shri Subodh Chandra Das

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। উত্তর ত্রিপুরার পানিসাগর ব্লকের পার্শ্ববর্তী বিভিন্ন সরকারী কোয়াটার, পানিসাগর বাজার, কলেজ টিলায় অগ্নিপাশা, পশ্চিম পানিসাগর, পানিসাগর হাই স্কুল টিলা, বিলথৈ দ্বাদশমান বিদ্যালয় ও বিলথৈ বাজার এলাকায় নিয়মিত পানীয় জল সরবরাহের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ? | ১। উল্লিখিত এলাকাগুলির মধ্যে বর্তমানে পানিসাগর ব্লক পানিসাগর বাজার ও পানিসাগর হাই স্কুলে নির্গম ও নল রাস্তার পার্শ্বস্থ ছোট জলাধারের মাধ্যমে পানীয়-জল সরবরাহ করা হইতেছে। আপাততঃ উল্লিখিত অন্য এলাকাগুলিতে পানীয়জল সরবরাহের পরিকল্পনা নাই। |

২। না থাকিলে কতদিনের মধ্যে উক্ত এলাকাগুলিতে সীমিত পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা যাবে বলে আশা করা যায় ?

২। পানিসাগরের বর্তমান টিউব-ওয়েলটি অনেক পুরানো তাই সমস্ত হাইড্রেণ্টে জল দেওয়া সম্ভব হইতেছে না। কম্প্রেসারের সাহায্যে টিউব-ওয়েলটি ডেভলাভ করে সমস্ত হাইডেণ্ট জল দেওয়ার চেষ্টা করা হবে। উহাতে যদি সফলনা হওয়া যায় তাহলে আর একটি টিউব-ওয়েল করার বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

## Admitted Starred Question No 33
Name of Member ---Shri Nagendra Jamatia

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১। তৈতু জাম্বুকছড়া জলসেচ কেন্দ্রের জলাধারটি কবে নষ্ট হয়ে গিয়েছিল এবং | ১। তৈতু জাম্বুকছড়া জলসেচ্ কেন্দ্রটির জলাধার ( সেলফ্ প্রাইমিং চেম্বার ) জানুয়ারী ১৯৮৫ইং সনের দ্বিতীয় সপ্তাহে নষ্ট হয়ে গিয়েছিল। |
| ২। কবে নাগাদ উক্ত জলাধারটি পুনঃরায় নির্মিত হবে বলে আশা করা যায় ? | ২। জলাধারটি মার্চ ১৯৮৫ইং এর মধ্যে চালু, করা হইবে। |

## Starred Question No. 91 ( Admitted No. 37 )

Name of the Member :—Shri Jawhar Saha,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য রাজ্যে পুলিশ বিভাগে সিনিয়ারিটির ভিত্তিতে প্রমোশন দেওয়া হয় না ?

২। যদি সত্য হয় তাহলে তাহার কারণ, এবং

৩। কিসের ভিত্তিতে প্রমোশন দেওয়া হয়ে থাকে ?

## ANSWER

Name of the Minister :— Shri Nripen Cahkraborty, Chief Minister, Tripura.

১ এবং ২নং প্রশ্নের উত্তর : প্রমোশন শুধু সিনিয়রিটির উপর নির্ভর করে দেওয়া হয় না, যোগ্যতা ও বিচার করা হয়।

৩। সিনিয়রিটি এবং যোগ্যতা ভিত্তিতে প্রমোশন দেওয়া হয়।

### Admitted Starred Question No. 70
### Name of Member :—Shri Samir Deb Sarkar

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ইহা কি সত্য গত আর্থিক বৎসরে এবং বর্তমান আর্থিক বৎসরে টাকা বরাদ্দ থাকা সত্বেও খোয়াই নদীর উপর পহরমুড়া গ্রামের বাল্লার বেড অঞ্চলে হানা দেবার কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নাই। | ১। না। |
| ২। সত্য হলে তার কারণ ? | ২। প্রশ্নই উঠে না। |
| ৩। ইহা কি সত্য উক্ত এলাকায় নদীর ভাঙ্গনের প্রায় একশত পরিবার গৃহহারা বিপন্ন হয়ে পড়েছেন। | ৩। হাঁ, সেখানে কিছু কিছু পরিবার নদীর ভাঙ্গনের ফলে ক্ষতিগ্রস্থ হওয়ার সম্ভাবনা আছে। |
| ৪। সত্য হলে এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা করিয়াছেন ? | ৪। এই স্থানগুলিতে প্রাথমিক অনু-সন্ধান করা হইয়াছে। এবং ইসটিমেট তৈরীর কাজ শীঘ্রই হাতে নেওয়া হইবে। |

## STARRED QUESTION NO. 117 (Admitted No. 71)

Name of the Member :—Shri Samir Deb Sarkar,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে গত ২৩শে জানুয়ারী ১৯৮৫ ইং খোয়াই থানা অন্তর্গত সোনাতলা গ্রামের সি-পি-আই ( এম ) প্রধান মনীন্দ্র দেবকে খুন করার উদ্দেশ্যে আক্রমন সংগঠিত হয়েছিল ;

২। যদি সত্য হয়ে থাকে তবে আসামীদের কাউকে চিনতে পেরেছেন এই মর্মে এলাকাবাসীরা থানায় কোন রিপোর্ট করেছেন কি ; এবং ;

৩। করে থাকলে আসামীদের নাম ;

৪। ঘটনার কত সময় পরে পুলিশ ঘটনাস্থলে পৌছিয়াছিল ?

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborti, Chief Minister, Tripura

১। না। তবে গত ২৩/১/৮৫ ইং অনুমানিক ৮ ঘটিকার সময় শ্রীসুনীল চন্দ্র গোপ নামীয় এক ব্যক্তি ও অন্যান্যকে সোনাতলী পঞ্চায়েত অফিসের নিকট আক্রমন করা হয়েছিল।

২। ঐ ঘটনায় আসামীদের কাহাকেও চিনতে পেরেছেন এই মর্মে এলাকাবাসীদের কেহ খোয়াই থানায় রিপোর্ট করেন নাই।

৩। প্রশ্ন উঠে না।

৪। ঘটনাটি ঘটে সকাল ৮টার সময়। খোয়াই হাসপাতালে আহত শ্রীসুনীল চন্দ্র গোপের অভিযোগ লিপিবদ্ধ করে পুলিশ ঘটনাস্থলে এই দিনই বেলা ১টার সময় পৌছেন। থানার গাড়ীটির যান্ত্রীক গোলযোগের জন্য সোনাতলা গ্রামে পৌছিতে কিছু সময় লাগে।

## Admitted Starred Question No. 77
## Name of Member :—Shri Mono Ranjan Majumder

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। বিলোনিয়া মহকুমায় নলুয়াছড়া বাঁধ নির্মাণে ১৯৮৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যান্ত সরকারের মোট কত টাকা ব্যয় হইয়াছে ? | ১। নলুয়াছড়া বাঁধে ( ৩১-১২-৮৪ ইং তারিখ পর্য্যন্ত ) মোট ৩৭,৯৭,৭৮৪.০০ টাকা ব্যয় হইয়াছে। |
| ২। এই বাঁধের ফলে পার্শ্ববর্ত্তী এলাকায় মোট কত একর ভূমি জলসেচের আওতায় আনা হইয়াছে ? | ২। এই বাঁধের ফলে বর্তমানে মোট ১২৫ একর জমিকে জলসেচের আওতায় আনা হইয়াছে। আরও ৪৭৫ একরকে সেচের আওতায় আনা যাবে। |
| ৩। ঋষ্যমুখ গৌরাছড়া বাঁধের কাজ কবে নাগাদ শেষ হইবে বলে আশা করা যায় ? | ৩। গৌরাছড়া বাঁধের কাজের অগ্রগতি ৬০ শতাংশ। আগামী এক বৎসরের মধ্যে কাজটি শেষ হইবে বলে আশা করা যায়। |

## Admitted Starred Question No. 78
## Name of Member :—Shri Mono Ranjan Majumder

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। বিলোনিয়া বিভাগের বড় পাথারী এলাকাস্থিত অভয়া নদীর এমবেক্‌মেন্ট্‌ তৈরীর কোন পরিকল্পনা সরকারের আছে কি না ? | ১। আপাততঃ না। |
| ২। উক্ত এলাকায় বন্যা প্রতিরোধের কোন পরিকল্পনা সরকারের আছে কি না ? | ২। আপাততঃ না। তবে বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। |

STARRED QUESTION NO. 139 (Admitted No. 88)

Name of the Member :– Shri Rasik Lal Roy,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য ১৬-১-৮৫ ইং তারিখে সোনামুড়া 'স' মিলের কর্মী আলী মিঞা উক্ত 'স' মিলেই দুর্ঘটনায় মারা গেছেন।

২। সত্য হইলে উক্ত দুর্ঘটনার ব্যাপারে সোনামুড়া থানায় নথীভুক্ত হয়েছিল কি ; এবং

৩। হয়ে থাকলে তার বিবরণ।

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। ৯-১-৮৫ ইং তারিখে মারা যান,
১৬-১-৮৫ ইং তারিখে নয়।

২। হ্যাঁ

৩। আলী মিঞা—পিতা আসাদ আলী, শ্রীমন্তপুর, থানা— সোনামুড়া, স মিলের একজন কর্মচারী গত ৯-১-৮৫ ইং তারিখে বিকাল ৪-৩০ মি: সময় দুর্ঘটনায় মারা যান। উক্ত ব্যাপারটি কলুবাড়ীর শ্রীমুকলেশ মিঞার অভিযোগ মূলে ভারতীয় দণ্ডবিধির ১৭৪ ধারায় মোকদ্দমা ১ ( ১ ) ৮৫ নং সোনামুড়া থানায় নথিভুক্ত করা হয়।

Admitted Starred Question No. 89

Name of Member :—Shri Rasik Lal Roy,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :–

১। ইহা কি সত্য ১৯৮৪ ইং সনের ১২ই মার্চ তারিখে সোনামুড়া মহকুমায় দুর্লভ নারায়ণ গাঁও সভায় একটি রাবার বাগান দুষ্কৃতকারীদের দ্বারা বিনষ্ট হওয়ায় সাথে সাথে থানায় অভিযোগ করা হয়।

২। সত্য হইলে থানা থেকে এ পর্যন্ত কি ব্যবস্থা নেওয়া হইয়াছে।

৩। উক্ত ঘটনার সঙ্গে জড়িত আসামীদের পরিচয় রাজ্য সরকার জানতে পেরেছেন কি ; এবং

৪। জানতে পেরে থাকলে তাদের নাম ; এবং

৫। উক্ত রাবার বাগানটি বিনষ্ট হওয়ার পর পুনরায় উন্নয়নের জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি ?

## ANSWER

Name of the Minister —Shri Nripen Chakraborti,
Chief Minister, Tripura,

১। গত ১২/১৩ মার্চ ১৯৮৪ ইং রাত্রি প্রায় ১ টার সময় কতিপয় দুষ্কৃতিকারীর দ্বারা দুর্লভ নারায়ণ গাঁও সভার খাসচৌমুহনীর শ্রীঅখিল দেবনাথের একটি রাবার বাগান বিনষ্ট হয় বলিয়া সোনামুড়া থানায় ১৩ই মার্চ ১৯৮৪ ইং রাত প্রায় ৯-৩০ মিঃ সময় একটি অভিযোগ দায়ের করা হয়।

২নং ৩নং এবং ৪নং সোনামুড়া থানার পুলিশ কর্তৃপক্ষ তদন্ত আরম্ভ করে ১৪ই মার্চ ১৯৮৪ ইং সন্দেহ ক্রমে তক্ছাপাড়া নিবাসী শ্রীনিরঞ্জন দেবনাথকে গ্রেপ্তার করে কোর্ট চালান দেন। শ্রীদেবনাথ কোর্ট হইতে জামিনে মুক্তি পান। ঘটনাটি সত্য, তবে প্রমাণের অভাব বলিয়া পুলিশ রিপোর্ট দিয়াছেন।

৫। উক্ত রাবার বাগানটি সোনামুড়া থানার অন্তর্গত খাস চৌমুহনীর জনৈক শ্রীঅখিল দেবনাথের মালিকানাধীন। স্থানীয় রাবার বোর্ড কর্তৃপক্ষ ঘটনার সংবাদ পাইয়া বাগানটি পরিদর্শন করে মালিককে বাগানটি উন্নয়নের জন্য প্রয়োজনীয় কারিগরী উপদেশ প্রদান করিয়াছেন।

STARRED QUESTION NO. 152 (Admitted No. 97)

Name of the Member :—Shri Samar Choudhury.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। টি. এন ভি এর ডাকা ১৫ই অক্টোবর ৮৪ইং এর ত্রিপুরা বন্ধের দিন তেলিয়ামুড়া চম্পকনগর এবং করাতীছড়ার নিকট কোন ঘটনা সংঘটিত হয়েছিল কিনা ; এবং

২। সারা রাজ্যে সরকার ঐ বন্ধ প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা গ্রহন করেছিলেন ?

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। গত ১৫/১০/৮৪ইং নিম্নলিখিত ঘটনাগুলি সংঘটিত হয় :—

ক) গত ১৫/১০/৮৪ইং তারিখ রাত্রি আনুমানিক ১ টাঃ ৩০ মিঃ সময় ৫/৬ জন সশস্ত্র উগ্রপন্থী চম্পকনগর ইট ভাটি ম্যানাজারের অফিসের সম্মুখে তথাকথিত টি. এন. ভি এক পতাকা উত্তোলন করে। উগ্রপন্থীরা রাইফেল হইতে শুন্যে ৫/৬ রাউণ্ড গুলি ছুড়ে এবং সেখানে কিছু প্রচার পত্র ফেলিয়া যায়। উক্ত উগ্রপন্থীদল জিরানীয়া থানাধীন মহরম সরদার পাড়ায় তিনটি অ-উপজাতি বাড়ীতে হামলা করিয়া ধারালো অস্ত্রের দ্বারা দুইজন মহিলাকে এবং অপর একজনকে গুলিতে আহত করে। উগ্রপন্থীরা একটি পরিত্যক্ত দোকানে আগুন লাগাইয়া দেয়। আহত মহিলা শ্রীমতি সুরবালা কর্মকার পরে মারা যান।

খ) ১৫/১০/৮৪ইং রাত্রে প্রায় ২-১৫ মিঃ সময় ১৮/২০ জনের এক উগ্রপন্থীদল আগরতলাগামী তিনটি চাউল বোঝাই ট্রাকের উপর বড়মুড়ার মদন টিলার নিকট রাস্তার উভয় পার্শ্ব হইতে গুলি ছুড়ে। বেলতলীর শ্রীবিকাশ দেব নামে একজন আরোহী ঘটনাস্থলে প্রান হারান। গুলি বর্ষনের ফলে আরও ছয়জন অ-উপজাতি মারাত্মক ভাবে আহত হন।

গ) ১৫/১০/৮৪ইং রাত্রি প্রায় ৭-৩০ মিঃ সময় ৫/৬ জনের এক সশস্ত্র উগ্রপন্থী দল ফটিকরায় থানাধীন করাতীছড়ার শ্রীযোগেন্দ্র দাসের বাড়ীতে হামলা করে এবং শ্রীযোগেন্দ্র দাস ও অন্য পাঁচ জনকে দড়ি দ্বারা বাঁধিয়া টাকা দাবী করে। উগ্রপন্থীরা আদিত্য দাস, বীরেন্দ্র দাস এবং সত্যবান দাসকে হত্যা করে এবং শ্রীহরেন্দ্র তালুকদার ও শ্রীজয়সেন দাসকে আহত করে। উগ্রপন্থীরা শ্রীনবেন্দ্র দাস নামে এক ব্যক্তিকে সামান্য আহত করে এবং নগদ ৫৭০ টাকা, একটি হাতঘড়ি, একটি রেডিও এবং ৩/৪টি টর্চলাইট নিয়া যায়।

২। উগ্রপন্থী ক্রিয়া কলাপ বন্ধের জন্য রাজ্যের সশস্ত্র নিরাপত্তা পোষ্টগুলিকে সতর্ক করে দেওয়া হয়েছিল। প্রধান প্রধান সড়কে টহলদারীর ব্যবস্থা করা হইয়াছিল। বিশেষ বিশেষ কয়েকটি অঞ্চলে বিশেষ টহলদারীর ব্যবস্থা করা হইয়াছিল।

Starred Question No. 175 (Admitted No. 112)

Name of the Member :-Shri Sunil Kumar Choudhury,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

১। ত্রিপুরা সশস্ত্র পুলিশের দ্বিতীয় ব্যাটেলিয়ানের কোন পুলিশ অফিসার ঐ ব্যাটেলিয়ানের সম্পাদক কর্তৃক বিগত তিন মাসের মধ্যে কোন এক সময়ে ঘেরাও হয়েছিলেন;

২। হয়ে থাকলে তার বিরোদ্ধে কোন ব্যবস্থা নেয়া হয়েছে কিনা?

ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty
Chief Minister Tripura.

১নং এবং ২নং :— না। তবে গত ২৯-১১-১৯৮৪ইং তারিখ ত্রিপুরা সশস্ত্র পুলিশের দ্বিতীয় ব্যাটেলিয়নের দুইজন কনেষ্টবল ঐ ব্যাটেলিয়নের কমাণ্ডেন্টের অফিসে প্রবেশ করে কমাণ্ডেন্টের সহিত দুর্ব্যবহার করেন। দুর্ব্যবহারের জন্য কনেষ্টবল দুই জনকে সাময়িকভাবে বরখাস্ত (Suspend) করা হইয়াছে এবং বিভাগীয় শাস্তি বিধাণের জন্য তদন্তাদেশ দেওয়া হইয়াছে।

Starred Question No. 182 (Admitted No. 116)

Name of the Member :—Shri Bhanu Lal Saha,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে গত ২৮/১২/৮৪ইং তারিখে লোকসভা নির্বাচনের দিন বিশালগড়ের ঘনিয়ামারার ভোট কেন্দ্রে ভোট বানচাল করার জন্য দুর্বৃত্তদল কর্তৃক ভোট কেন্দ্রের সম্মুখে দোকান ঘরে অগ্নি সংযোগ, ভোটারদের মারধোর এবং বোমা

ও রামদা নিয়ে উক্ত এলাকায় গ্রামবাসীদের বাড়ী বাড়ী গিয়ে হামলা করা হয়েছিল ;

২। সত্য হলে হামলাকারীদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

৩। এই হামলার সময় কোন বিধায়ক হামলাকারীদের সঙ্গে অংশ গ্রহণ করেছিলেন কি না।

৪। ইহাও কি সত্য যে উক্ত ঘটনার পর ঘনিয়ামারার লোক বিশালগড় বাজারে আসলে মারধোর করা হয় ?

A N S W E R

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১নং হইতে ৩নং প্রশ্নের উত্তর :— বিগত ২৪-১২-৮৪ইং তারিখে অর্থাৎ লোকসভা নির্বাচনের দিন বেলা প্রায় ১টা: ৩৫মি: সময় ঘনিয়ামারা ভোট গ্রহণ কেন্দ্রের নিকট দুইটি রাজনৈতিক দলের সমর্থকদের মধ্যে কিছু সংঘর্ষ ঘটে। উক্ত ঘটনার পরিপ্রেক্ষিতে মাননীয় বিধায়ক শ্রীমতিলাল সাহার দেহরক্ষী শ্রীবেণুলাল ভৌমিকের অভিযোগক্রমে একটি ফৌজদারী মামলা এবং ঘনিয়ামারার শ্রীসুভাষ সরকারের অভিযোগক্রমে অপর একটি ফৌজদারী মামলা বিশালগড় থানায় নথিভুক্ত করা হইয়াছে। উক্ত দুইটি মামলা এখনও পুলিশের তদন্তাধীন আছে। যেহেতু মামলা দুইটি বিচারাধীন সেই হেতু এ সম্পর্কে বিসদ তথ্য দেওয়া সমীচিন নহে।

৪নং প্রশ্নের উত্তর :— এই সম্পর্কে সরকারের কাছে কোন অভিযোগ নেই।

Starred Question No. 186 ( Admitted No. 118 )

Name of the Member :—Shri Rashiram Deb Barma,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ১৯৮৪ইং সনের ডিসেম্বর মাসে লোক সভা নির্বাচনের আগে কোন নন্ গেজেটেড পুলিশ কর্মী ( ত্রিপুরা নন্ গেজেটেড পুলিশ এসোশিয়েসনের

সম্পাদকের নামে পরিচিত ) কর্তৃক মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে কুৎসা সম্বলিত কোন Leaflet বের করা হয়েছিল কিনা ;

২। হয়ে থাকলে তাহার বিরুদ্ধে কোন ব্যবস্থা নেয়া হয়েছে কিনা ?

ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। হাঁ।

২। বিষয়টির উপর পুনরায় তদন্ত চলিতেছে। তদন্তের পর প্রকৃত দোষীদের বিরুদ্ধে শাস্তি মূলক ব্যবস্থা গ্রহন করা হবে।

Starred Question No. 189 ( Admitted No. 119 )

Name of the Member :— Shri Bhanu Lal Saha,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য বিগত লোকসভা নির্বাচনের দিন ( ২৪-১২-৮৪ ) ১৬ বিশালগড় বিধান সভা কেন্দ্রের টাউন এস, বি, স্কুল, বিশালগড় দ্বাদশ শ্রেণী বিদ্যালয়, চন্দ্রনগর এস, বি স্কুল সহ আরো কয়েকটি ভোট কেন্দ্রে পুলিশী ব্যবস্থার অভাব ছিল।

২। সত্য হইলে নির্বাচন কমিশনকে আগাম জানানো সত্বেও ঐ ভোট কেন্দ্রগুলিতে পর্যাপ্ত পুলিশের ব্যবস্থা না করার কারণ কি ; এবং

৩। ইহাও কি সত্য যে পুলিশী ব্যবস্থার অভাবে প্রকৃত ভোটারের বদলে সেখানে ব্যাপক জাল ভোট পড়েছে ?

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। বিগত লোকসভা নির্বাচনের দিন অর্থাৎ ২৪-১২-৮৪ ইং তারিখে ১৬ বিশালগড় কেন্দ্রের টাউন এস বি. স্কুল, বিশালগড় দ্বাদশ শ্রেণী বিদ্যালয়, চন্দ্রনগর

এস. বি স্কুল ভোট গ্রহণ কেন্দ্রগুলির প্রত্যেকটিতে ১+৩ অর্থাৎ ৪ জনের পুলিশ পার্টি মোতায়েন করা হয়েছিল। তাছাড়া বিশালগড় দ্বাদশ শ্রেণী বিদ্যালয় থেকে চন্দ্রনগর এলাকার জন্য ৫জনের ( ১+৪ ) ফুট পেট্রোলিং পার্টি নিয়োগ করা হয়েছিল। অধিকন্তু একটি ১+৩ = ৪ জনের মোবাইল পেট্রোলিং পার্টি বিশালগড় বাজার, জাঙ্গালিয়া ইত্যাদি এলাকা প্রহরার জন্য নিয়োগ করা হয়েছিল।

২। পুলিশের স্বল্পতা বিচার করে পর্যাপ্ত পুলিশী প্রহরার ব্যবস্থাই করা হয়েছিল।

৩। সংশ্লিষ্ট ভোট কেন্দ্রগুলির প্রিসাইডিং অফিসাররা জাল ভোট দেওয়া হয়েছে বলে কোন রিপোর্ট দেননি।

Starred Question No. 199 (Admitted No 126)

Name of the Member :—Smti Gita Choudhury,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য, গত ২৬শে ডিসেম্বর ১৯৮৪ ইং আমতলী ও আড়ালিয়া গ্রামের কিছু লোক দুষ্কৃতকারীদের দ্বারা আক্রান্ত হয়েছিলেন ;

২। সত্য হইলে হতাহতের সংখ্যা কত ;

৩। উক্ত ঘটনার সঙ্গে জড়িত সন্দেহে কতজন দুষ্কৃতকারীকে গ্রেপ্তার করা হয়েছে ?

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura

১নং ও ২নং প্রশ্নের উত্তর :- গত ২৬/২৭শে ডিসেম্বর ১৯৮৪ ইং তারিখ রাত্রি প্রায় ২টার সময় ১০/১২ জনের একটি অপরিচিত ডাকাতদল আমতলীর শ্রীসুশীল চন্দ্র দাস এবং শ্রীশিবু ভৌমিকের বাড়ীতে চাড়াও হয়ে বাড়ীর লোকদের প্রহার.

করে, টাকা পয়সা, সোনার গহনা ইত্যাদি লুঠ করে। ডাকাতদের প্রহারে শ্রীশিবু ভৌমিক গুরুতর আহত অবস্থায় মারা যান এবং তাহার স্ত্রী আহত হন।

দ্বিতীয় ঘটনাটি ঘটে আড়ালিয়াতে গত ২৭শে ডিসেম্বর ১৯৮৪ ইং বেলা প্রায়-৪-১০ মিঃ এর সময়। (প্রশ্নে উল্লেখিত ২৬শে ডিসেম্বর নয়)। এই ঘটনায় কিছু দুষ্কৃতকারী আড়ালিয়াতে শ্রীসেন্টু সাহা নামে এক ব্যক্তিকে ছুরিকাঘাতে হত্যা করে এবং স্বপন মিশ্রা নামে আর এক ব্যক্তিকে বোমা বিস্ফোরণে আহত করে।

৩। আমতলীর ডাকাতির ঘটনায় এখন পর্য্যন্ত কাহাকেও গ্রেপ্তার করা যায় নাই। আড়ালিয়ার ঘটনায় ৪ ব্যক্তিকে গ্রেপ্তার করা হয় এবং অপর ১ ব্যক্তি কোর্টে আত্মসমর্পন করে।

Starred Question No. 210 (Admitted No. 134)

Name of the Member :—Smti Gita Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। গত ২৬শে জানুয়ারী ৮৫ইং প্রজাতন্ত্র দিবসকে কেন্দ্র করে টি. এন ভি কর্তৃক কোন হিংসাশ্রয়ী ঘটনা ঘটে ছিল কিনা;

২। যদি ঘটে থাকে তাহলে কতজন হতাহত হয়েছেন; এবং

৩। উক্ত তারিখে ত্রিপুরার কোন স্থানে টি এন ভি দলীয় পতাকা উত্তোলন এবং পোষ্টার ছড়ানো হয়েছিল কিনা?

ANSWER

Name of the Minister : Shir Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। না।

২। প্রশ্ন উঠে না।

৩। গত ২৬শে জানুয়ারী পশ্চিম ত্রিপুরার নিম্নলিখিত ৭টি স্থানে টি. এন ভি কর্তৃক পতাকা উত্তোলন এবং পোষ্টার ছড়ানো হয়েছিল :—

ক) কাতলামারা হাই স্কুল — সিধাই থানার অন্তর্গত।
খ) রাধানগর ... ... "
গ) বটতলা আকালি ক্লাব ... "
ঘ) রামদয়াল ঠাকুর পাড়া ... "
ঙ) হারুঙ্গ পাড়া সোসিয়েল এডুকেশন সেণ্টার ... "
চ) তামাকরি ... ... ... ... "
ছ) জনগানারায়ন দেব পাড়া হাই স্কুল ... ... ... কল্যানপুর থানার অন্তর্গত।

Starred Question No. 211 (Admitted No. 135)

Name of the Member :— Smti. Gita Choudhury.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য গত ৬ই জানুয়ারী ৮৫ইং উত্তর জেলার জেলা শাসকের দেহরক্ষী সশস্ত্র উধাও হয়ে গেছে ; এবং

২। সত্য হইলে উক্ত দেহরক্ষীর কোন সন্ধান পাওয়া গেছে কিনা ?

ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। তথ্য ঠিক নহে।

২। প্রশ্ন উঠে না।

Starred Question No 187 (Admitted No. 149)

Name of the Member :—1) Shri Rashiram Deb Barma,
2) Shri Makhan Lal Chakraborty

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state.

১। ইহা কি সত্য গত ২৩-১০-৮৪ইং তারিখে তেলিয়ামুড়া সংলগ্ন মাকামুড়া বাজারের

গণমুক্তি পরিষদের এবং সি, পি, আই (এম) এর নেতা নীলপন কলই এবং রিক্সা শ্রমিক প্রাণবন্ধু দাস খুন হয়েছিলেন ;

২। সত্য হলে কাহারা এবং কি কারণে খুন করেছিলেন এবং এই ব্যাপারে সরকার তদন্ত করেছিলেন কি ?

৩। তদন্ত করে থাকলে তাঁর সংক্ষিপ্ত বিবরণ ?

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। হাঁ।

২। ঘটনাটির তদন্ত চলিতেছে।

৩। গত ২৩-১০-৮৪ইং তারিখে বৈকাল প্রায় ৬-৩০ মিনিটে একদল (১৫/২০) সশস্ত্র উপজাতি উগ্রপন্থী রাঙ্গামুড়া বাজার আক্রমণ করে এবং রাইফেল হইতে ৪/৫ রাউণ্ড গুলি ছোড়ে। এই গুলির আঘাতে প্রাণবন্ধু দাস ঘটনাস্থলে মারা যান এবং নীলর্পন কলই গুরুতর আহত অবস্থায় তেলিয়ামুড়া হাসপাতালে মারা যান। শ্রীমুরারী দাস নামে একজন ব্যবসাই ও আরও ৪০জন লোক গুলির আঘাতে আহত হন। উগ্রপন্থী ১০টি দোকান হইতে নগদ ১৫০০ টাকা, কাপড় চোপর ও স্টেশনারী জিনিষ-পত্র লুট করিয়া নিয়া যায় এবং যাবার সময় একটি ঔষধের দোকান ও একটি রেশনের দোকানে আগুন ধরিয়ে দেয়। সন্দেহক্রমে শ্রীচরনমনি রূপিনীকে (পিতা শ্রীকৃষ্ণকুমার রূপিনী, টুকুই বাড়ী, তেলিয়ামুড়া) গ্রেপ্তার করে কোর্টে চালান দেওয়া হয় (২৬-১০-৮৪ইং) এবং কোর্ট থেকে সে জামিনে মুক্তি পান।

Starred Question No 263 (Admitted No. 175)

Name of the Member :—Shri Makhanlal Chakraborty

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে, ২৯/১০/৮৪ইং তারিখে বিলোনীয়ার গণতান্ত্রিক যুবফেডারেশনের কর্মী মহিতোষ চক্রবর্ত্তী, ৬/১২/৮১ইং তারিখে সাব্রুমের বিজয়নগর

গাঁও পাঞ্চায়েত সদস্য বিনোদ মজুমদার এবং ২০/১২/৮৪ইং তারিখে সোনামুড়ার ঘ্রানতলী গাঁও পঞ্চায়েত সদস্য পুলিন সরকার কং ( ই ) দুস্কৃতকারীদের কর্তৃক খুন হয়েছেন ;

২। সত্য হলে, উক্ত ঘটনাগুলির তদন্ত হয়েছে কি ; এবং

৩। হয়ে থাকলে তার ফলাফল ?

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura,

১। হ্যাঁ।

১) মহীতোষ চক্রবর্ত্তী গত ২৮-১০-৮৪ইং তারিখ রাত্রি ১১-৩০ মিঃ সময় মারা যান। ( ২৯-১০-৮৪ইং তারিখ নহে )।

২) বিনোদ মজুমদার গত ২-১২-৮৪ইং তারিখ সকাল ১০-১৫ মিঃ সময় মারা যান। ( ৬/১২ ৮৪ইং তারিখ নহে )।

৩) পুলিন সরকার মারা যান গত ২০/২১-১২-৮৪ইং রাত্রি ১২-৩০ মিঃ সময়।
২ নং এবং ৩ নং :— এই তিনটি ঘটনায় ৩টি সুনির্দ্দিষ্ট অভিযোগ থানায় দায়ের করা হইয়াছে এবং ঘটনাগুলি তদন্তাধীন আছে।

### Starred Question No. 265 (Admitted No. 176)

Name of the Member :— Shri Makhanlal Chakraborty,
Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state.

১। ইহা কি সত্য যে ১৬-১০-৮৪ইং তারিখে কৈলাশহর মহকুমার করাতি ছড়ায় আদিত্য দাস, সত্য দাস ও ধীরেন্দ্র দাস টি. এন. ভি উগ্রপন্থীদের দ্বারা খুন হন ;

২। যদি সত্য হয় তাহলে উক্ত খুনের ঘটনার তদন্ত হয়েছে কি ; এবং

৩। হয়ে থাকলে তদন্তের ফলাফল।

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। করাতিছড়ার ঘটনাটি ঘটে গত ১৫-১০-৮৪ইং তারিখ। ঐ দিন ফটিকরায় থানার অন্তর্গত করাতিছড়ার আদিত্য দাস, সত্যবান দাস এবং ধীরেন্দ্র দাস উপজাতি উগ্রপন্থীদের ধারালো অস্ত্রের আঘাতে নিহত হন।

২ এবং ৩ নং :— উক্ত ঘটনায় ফটিকরায় থানায় একটি মোকদ্দমা নথিভুক্ত করা হইয়াছে এবং মোকদ্দমাটির তদন্ত কার্য্য চলিতেছে।

### Starred Question No. 266 (Admitted No. 177)

Name of the Member :—Shri Makhan Lal Chakraborty,
Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে গত ১৫/১০/৮৪ইং তারিখে রাজ্যে টি. এন. ভি আহুত বন্ধের দিন বড়মুড়াতে বিকাশ দেব নামে জনৈক ট্রাকের যাত্রী, আমবাসায় জনৈক ট্রাক ড্রাইভার আব্দুল হামিদ উগ্রপন্থীদের আক্রমনে খুন হয়েছেন?

২। সত্য হলে উক্ত ঘটনার তদন্ত হয়েছে কি; এবং

৩। হয়ে থাকলে তার বিবরণ।

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। হাঁ।

২ এবং ৩ নং :— তদন্ত চলিতেছে।

Starred Question No. 272 (Admitted No 182)

Name of the Member :—Shri Keshab Majumder.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে, ৭-১২-৮৪ইং কমলপুরের মানিকভাণ্ডার ব্যাংক ডাকাতদের ধাওয়া করতে গিয়ে রিক্সা চালক গোপাল সরকার এবং ক্ষেতমজুর কাজল মালাকার গুলি বিদ্ধ হয়ে মারা যান ?

২। সত্য হলে, উক্ত ঘটনার তদন্ত হয়েছে কি ; এবং

৩। হয়ে থাকলে তদন্তের ফলাফল।

ANSWER

Name of the Minister : - Shir Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। হ্যাঁ।

২নং ও ৩নং — ঘটনাটির তদন্ত চলিতেছে এবং এক ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছে।

Starred Question No. 273 (Admitted No. 183)

Name of the Member :— Shri Keshab Majumder.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে ১৮/১১/৮৪ইং তারিখে বিলোনীয়ার রাজা গ্রামের শিক্ষক বলেন্দ্র ত্রিপুরা এবং ২২/১/৮৫ইং তারিখে বিলোনীয়ার পাইখোলাতে গণমুক্তি পরিষদের কর্মী পনকুমার ত্রিপুরা উপজাতি যুবসমিতির দুস্কৃতকারীদের হাতে খুন হয়েছেন ;

২। সত্য হলে, উক্ত খুনের ঘটনাগুলির তদন্ত হয়েছে কি. এবং

৩। হয়ে থাকলে তদন্তের ফলাফল কি ?

## ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। গত ১৭/১১/৮৪ইং তারিখে বিলোনীয়ার রাজাপুরের শিক্ষক বলেন্দ্র ত্রিপুরা এবং ২২/১/৮৫ইং তারিখ বিলোনীয়ার পাইখোলাতে গণমুক্তি পরিষদের কর্মী পদ্ম কুমার ত্রিপুরা (পন কুমার ত্রিপুরা নয়) খুন হইয়াছেন। তবে ত্রিপুরা উপজাতি যুবসমিতি ঐ খুনের সঙ্গে জড়িত আছে কি নাই তাহা তদন্তের পর সঠিক জানা যাবে।

২ এবং ৩ নং :— এই দুই খুনের ঘটনায় বিলোনীয়া থানায় যথারিতি অভিযোগ নথিভুক্ত করা হইয়াছে। উভয় ঘটনা বর্তমানে তদন্তধীন আছে।

### Starred Question No 274 (Admitted No. 184)

Name of the Member :— Shri Keshab Majumder.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে ২১/১/৮৫ইং তারিখে ধর্মনগর মহকুমার মনু ছৈলেংটায় প্রাক্তন গাঁও প্রধান রামবলী রিয়াং টি. এন. ভি উগ্রপন্থীদের দ্বারা খুন হন ;

২। সত্যি হলে, উক্ত খুনের ঘটনার তদন্ত হয়েছে কি ; এবং

৩। হয়ে থাকলে ফলাফল কি ?

## ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty
Chief Minister, Tripura.

১। হ্যাঁ।

২ এবং ৩ :— তদন্ত চলিতেছে।

## Admitted Starred Question No 192

**Name of the Member :—Shri Samar Choudury**

**Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—**

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ডুম্বুর থেকে উচ্ছেদ প্রাপ্ত এখন পর্য্যন্ত কোন কোন স্কীমে কত পরিবারকে কোন কলোনীতে পুনর্বাসন দেয়া হয়েছে, | ১। উচ্ছেদ প্রাপ্ত পরিবারদের পুনর্বাসনের জন্য প্রাথমিক ভাবে ৩৯৫০ টাকার প্রকল্প গ্রহন করা হয়। পরবর্ত্তী সময়ে এই প্রকল্পকে ৬৫১০ টাকার জুমিয়া পুনর্বাসন প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয় এবং নিম্নবর্নিত কলোনী গুলিতে মোট ১১৫৮ পরিবারের পুনর্বাসন দেয়া হয়। |

| ক্রমিক | কলোনী | সংখ্যা | |
|---|---|---|---|
| ১। | জগবন্ধু পাড়া | ১২৮ | পরিবার |
| ২। | পঞ্চরতন | ৭৩ | ঐ |
| ৩। | ঠাকুরছড়া | ১১৪ | ঐ |
| ৪। | প: গণ্ডাছড়া | [illegible]৫ | ঐ |
| ৫। | কমলা আশ্রম | ৮৯ | ঐ |
| ৬। | তুইচাক্মা | ১০৩ | ঐ |
| ৭। | সোনাছড়া | ৭০ | ঐ |
| ৮। | কুরমাছড়া | ১০৭ | ঐ |
| ৯। | মালবাসা | ৭১ | ঐ |
| ১০। | চেলাগাংমুখ | ১৩৯ | ঐ |
| ১১। | রইস্যাবাড়ী | ২২৬ | ঐ |
| | | ১১৫৮ | পরিবার |

পরে ব্যাপক প্রচারের মাধ্যমে পুনর্বাসন সাহায্য পায় নাই এমন পরিবারদের কাছ থেকে পুনর্বাসনের আবেদন পত্র আহ্বান করা হয়। প্রাপ্ত আবেদন পত্র গুলির উপর বিস্তারিত তদন্ত করে অমরপুর মহকুমায় ২৫টি পরিবার ও বিলোনীয়া মহকুমায় ৫টি পরিবারকে উপরোক্ত প্রকল্পে পুনর্বাসন দেয়া হয়।

২। যে সমস্ত স্কীমে তাদের পুনর্বাসন দেয়া হয়েছে সেই স্কীমগুলি এখনও চালু আছে কিনা,

২। ৬৫১০ টাকার পুনর্বাসন প্রকল্প এখনও চালু রয়েছে।

৩। না থাকলে স্কীমগুলি কার্য্যকরী না হওয়ার কারন কি ?

৩। প্রশ্ন উঠে না।

৪। ডুম্বুর থেকে উচ্ছেদ প্রাপ্ত এই সব পরিবারকে অর্থ-নৈতিক পুনর্বাসনের জন্য কি নূতন পরিকল্পনা সরকার গ্রহন করেছেন ?

৪। ডুম্বুর থেকে বাস্তুচ্যুত যে সকল পরিবারগুলিকে পুনর্বাসন দেওয়া হয়েছে রিভাইটেলাইজেশন স্কীমে, প্রাপ্ত বরাদ্দের মধ্যে প্রয়োজনের ভিত্তিতে তাদের সহায়তা দেওয়া হবে। প্রয়োজন ভিত্তিক প্রকল্পগুলি হল প্রধানতঃ হালের বলদ, দুগ্ধবতী গাভী, হাঁস, মুরগী, শূকর ও মৎস্য চাষের জন্য চারা পোনা এবং অন্যান্য প্রয়োজনীয় সামগ্রী সরবরাহ করা।

Starred Question No. 500 (Admitted No. 203)

Name of the Member :—Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এ পর্য্যন্ত রাজ্য পুলিশের জন্য কি কি আর্থিক ও অধিকার গত সুযোগ-সুবিধা দেওয়া হইয়াছে।

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তার সীমিতক্ষমতার মধ্য দিয়ে নিম্নলিখিত আর্থিক ও অধিকার গত সুযোগ-সুবিধাগুলি রাজ্য পুলিশের জন্য প্রদান করিয়াছেন।

ক) কনেষ্টবলদিগকে তৃতীয় শ্রেণীর কর্মচারী পদে উন্নত করা হয়েছে।

খ) নন গেজেটেড পুলিশ কর্মচারীদের গণতান্ত্রিক অধিকার রক্ষার্থে তাদের এসোশিয়েসনকে স্বীকৃতি দেওয়া হয়েছে।

গ) রেশন বাবত সরকারী আর্থিক সাহায্য মাথাপিছু ৫৪ টাকা হইতে বর্দ্ধিত করিয়া ১৪৫ টাকা করা হইয়াছে।

ঘ) সরকারী পোষাক-পরিচ্ছদ রক্ষণা-বেক্ষণ করিবার জন্য গেজেটেড অফিসারদের মাথাপিছু ২০ টাকা এবং নন-গেজেটেড অফিসারদের ১৫ টাকা করিয়া মাসিক ভাতা দেওয়া হইতেছে। একসেট টেরিকট্ পোষাকও দেয়া হচ্ছে।

ঙ) প্রতিটি ছুটির দিনে কাজ করিলে নন্-গেজেটেড পুলিশ কর্মচারীদের প্রতি বছরে অতিরিক্ত ৩০ দিনের বেতন প্রদান করা হইয়া থাকে।

চ) অনেক ক্ষেত্রে দুষ্কর ও উত্তেজনাকর পরিবেশে কাজ করার দরুন বিশেষ ভাতা প্রদান করা হয়।

ছ) পুলিশ কর্মচারীদের চিকিৎসার সুবিধার জন্য আগরতলার পুলিশ হাসপাতালটি ১০০ শয্যায় পরিণত করার এবং উদয়পুর ও কৈলাশহরে ২৫ শয্যা বিশিষ্ট হাসপাতাল স্থাপনের প্রস্তাব মঞ্জুর করা হইয়াছে।

জ) আরদালী প্রথা তুলিয়া দিয়া প্রত্যেক অফিসারকে নিজ সাহায্যকারী নিযুক্ত করার জন্য প্রতিমাসে নগদে ২০০ টাকা করিয়া ভাতা প্রদান করা হইতেছে।

ঝ) কর্তব্যরত কোন পুলিশ কর্মচারীর মৃত্যু হইলে বা আহত হইলে তাদের পরিবার বা কর্মচারীকে আর্থিক অনুদান হিসাবে সর্ব্বোচ্চ নগদে ২০,০০০ টাকা পর্য্যন্ত দেওয়া হইয়া থাকে।

অতিরিক্ত পেনসন্ স্কীম চালু করার বিষয়টি বিবেচনাধীন আছে।

ঞ) প্রত্যেক রিক্রিয়েশন রুমে টি-ভির ব্যবস্থা করা হয়েছে।

ট) পুলিশ ড্রাইভারদের গ্রেডেশনের ব্যবস্থা করা হয়েছে।

Starred Question No. 304 (Admitted No. 207)

Name of the Member :— Shri Mati Lal Saha.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। বিশালগড়ে একটি Fire service station স্থাপন করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ?

২। থাকিলে, তাহা কবে নাগাদ কার্য্যকরী হবে বলে আশা করা যায় ;

৩। না থাকলে তাহার কারণ ?

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura,

১নং ২নং এবং ৩নং প্রশ্নের উত্তর :—

সমগ্র ব্লক হেড কোয়াটারগুলিতে অগ্রাধিকার ভিত্তিতে ফায়ার সার্ভিস কেন্দ্র স্থাপনের প্রকল্প সরকার গ্রহণ করিয়াছেন। এই প্রকল্প ধাপে ধাপে রূপায়িত হইবে। বিশালগড়ে ফায়ার সার্ভিস স্টেশন স্থাপনের প্রশ্নটি সরকার যথা সময়ে বিবেচনা করিবেন।

Starred Question No. 305 (Admitted No. 208)

Name of the Member :—Shri Matilal Saha

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। বিশালগড়ে অফিস টিলা দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের কিছু অংশ গত বার্ষিক পরীক্ষার ফল প্রকাশের কিছু দিন পূর্বে সম্পূর্ণ ভস্মীভূত হওয়ার কারণ কি ?

ক) উক্ত স্কুলে অগ্নিসংযোগকারীদিগকে সনাক্ত করান হইয়াছে কি ?

খ) সনাক্ত করা হইলে তাহাদের বিরুদ্ধে কোন শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি ?

গ) না হইলে তাহার কারণ কি ?

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty.
Chief Minister, Tripura

১। কতিপয় অপরিচিত দুস্কৃতকারী বার্ষিক পরীক্ষার ফলাফল নষ্ট করিয়া দিবার উদ্দেশ্যে বিদ্যালয়ের অগ্নি সংযোগ করে বলে অনুমান করা যাইতেছে।

ক) না।

খ) ও গ) = প্রশ্ন উঠেনা।

## Admitted Starred Question No. 210
## Name of the Member :—Shri Mati Lal Saha

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ইহা কি সত্য যে বিশালগড় ব্লক অন্তর্গত পূর্ব লক্ষীবিল গাঁও সভার কিছু সংখ্যক পরিবার বর্ষাকালে প্রায়ই বন্যার কবলে ক্ষতিগ্রস্ত হয়, | ১। বিশালগড় ব্লক অন্তর্গত পূর্ব লক্ষীবিল গাঁওসভা নামে কোন গাঁওসভা নেই। তবে লক্ষীবিল গাঁওসভার অন্তর্গত পূর্ব লক্ষীবিল গ্রামটি বুড়িমা নদীর বন্যায় কিছু ক্ষতিগ্রস্থ হয়। |
| ২। সেই বন্যার হাত হইতে পরিবার গুলিকে রক্ষা করিবার জন্যে উক্ত অঞ্চলের ছড়া বা নদীতে হানা বা বাঁধ দেওয়ার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ? | ২। আপাততঃ কোন পরিকল্পনা নাই। |
| ৩। থাকিলে কবে নাগাদ সম্ভব হবে। | ৩। দ্বিতীয় প্রশ্নের উত্তরে এই প্রশ্ন আসে না। |

৪। না থাকিলে তাহার কারন কি? | ৪। সীমিত আর্থিক সঙ্গতি হেতু ত্রিপুরার প্রতিটি নদীতে একই সঙ্গে প্রকল্পের কাজ হাতে নেওয়া সম্ভব নয়।

Starred Question No. 351 ( Admitted No. 219 )

**Name** of the Member :—Shri Rabindra Deb Barma,
**Will the** Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। টি. এন. ভি উগ্রপন্থীদের আত্মসমর্পন করানোর ব্যাপারে উক্ত সংগঠনের সঙ্গে সম্প্রতি রাজ্য সরকারের কোন আলোচনা হয়েছে কি;

২। যদি হয়ে থাকে তবে তার ফলাফল কি?

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১ নং এবং ২ নং :—না। তবে গত ২রা ডিসেম্বর, ১৯৮৪ইং তারিখ আগরতলায় অনুষ্ঠিত রাজ্য পর্য্যায়ের সম্মেলনে টি. এন ভি উগ্রপন্থীদের পিতা মাতা ও নিকট আত্মীয়দের পক্ষ থেকে উগ্রপন্থীদের উগ্রপন্থা ছেড়ে আত্মসমর্পন করে স্বাভাবিক জীবনে ফিরে আসার জন্য আবেদন জানান হইয়াছিল। এই আবেদন যথেষ্ট প্রভাব বিস্তার করবে বলে আশা করা যায়।

Starred Question No. 363 (Admitted No 227)

Name of the Member :—Shri Buddha Deb Barma,
Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :

১। ইহা কি সত্য যে বিশালগড় ব্লক অন্তর্গত প্রমোদনগর, গাঁও সভার পত্রাম পাড়ায় ত্রিপুরা পুলিশের 2nd বেটেলিয়ন ক্যাম্প প্রত্যাহার করা হইয়াছে?

২। যদি সত্য হয় তবে তাহার কারন কি?

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। হ্যাঁ।

২। সোনামুড়া, বিশালগড় অঞ্চলে আকস্মিক ভাবে ডাকাতির ঘটনা বৃদ্ধি পাওয়ায় এবং চম্পকনগরে শান্তি বিঘ্নের আশঙ্কা দেখা দেওয়ায় পুলিশ ক্যাম্পগুলির পুনর্বিন্যাস করার প্রয়োজন হইয়া পড়িয়াছিল। প্রমোদনগর গাঁও সভার পত্রাম পাড়ায় বর্তমানে শান্তি বিরাজ করায় সেখানকার ক্যাম্পটি গত ১৬/১/৮৫ইং তারিখ পুনর্বিন্যাসের প্রয়োজনে বন্ধ করিয়া দেওয়া হইয়াছে।

Starred Question No 364 ( Admitted No. 228 )

Name of the Member :— Shri Buddha Deb Barma,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। বিশালগড় ব্লক অন্তর্গত গোলাঘাটি বাজারে পুলিশ আউট পোষ্ট স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

২। না থাকলে তার কারন ?

ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। না। গত তিন বৎসরের অপরাধের পরিসংখ্যা অনুসারে আউট পোষ্ট স্থাপন প্রয়োজন হইতেছে না।

২। টাকারজলা পুলিশ ষ্টেশনের লোক দ্বারাই ঐ এলাকা রক্ষনাবেক্ষন সন্তোষজনক ভাবে চলিতেছে।

Starred Question No. 380 (Admitted No. 232)

**Name** of the Member :—Shri Dhirendra Deb Nath

**Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—**

১। গত ১৯৮৫ইং সনের ৪ঠা ফেব্রুয়ারী জিরানীয়া থানার অন্তর্গত বিধায়ক শ্রীবুদ্ধিরাম দেববর্মা মহাশয়ের বাড়ীতে উগ্রপন্থীর আক্রমণে কতজন লোক নিহত ও কতজন আহত হয়েছেন ;

২। নিহত ও আহত ব্যক্তিগণের নাম ও ঠিকানা ;

৩। রাজ্য সরকার উক্ত নিহত ও আহত পরিবারদের সাহায্য দেওয়ার কোন পরিকল্পনা আছে কি ;

৪। যদি থেকে থাকে তবে কবে নাগাদ ব্যবস্থা করা হবে ?

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। ২ জন নিহত ও ১ জন আহত হয়েছেন।

২। নিহত ২ জনের নাম—

ক) রতন চক্রবর্ত্তী, পিতা মৃত যোগেশ চক্রবর্ত্তী, দুর্গানগর জিরানীয়া।

খ) সুভাষ দেবনাথ, পিতা মৃত যোগেশ্বর দেবনাথ, দুর্গানগর, জিরানীয়া।

আহত ব্যক্তির নাম :— অনুপ দেবনাথ, পিতা মৃত দেবেন্দ্র দেবনাথ, দুর্গানগর, জিরানীয়া।

৩নং এবং ৪নং :— আশু সাহায্য হিসাবে রতন চক্রবর্ত্তীর পরিবারের লোককে নগদ ৫০০ টাকা এবং সুভাষ দেবনাথ ও অনুপ দেবনাথের পরিবারবর্গকে নগদে ২০০ টাকা করিয়া অর্থ সাহায্য দেওয়া হইয়াছে। উপরোক্ত সাহায্য ছাড়া প্রত্যেক পরিবারকে আর্থিক সাহায্য বাবদ মুখ্যমন্ত্রীর ত্রান তহবিল হইতে আরো ৫০০ টাকা করিয়া দেওয়া হইয়াছে। নিহত ব্যক্তিদের পরিবারের একজনকে সরকারী চাকুরী দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে।

## Starred Question No. 404 (Admitted No. 234)

Name of the Member :—Shri Diba Chandra Hrangkhawl,
Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। উত্তর ত্রিপুরা আমবাসাতে ফায়ার সার্ভিস সাবসেন্টার খোলার পরিকল্পনা সরকারের আছে কি না;

২। যদি থাকে তাহলে কবে নাগাদ কার্যকরী করা হবে বলে আশা করা যায়; এবং

৩। যদি পরিকল্পনা না থাকে তাহলে তার কারণ ?

### A N S W E R

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। হ্যাঁ, সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে।

২। সিদ্ধান্ত কার্য্যে পরিণত করার জন্য প্রয়োজনীয় যন্ত্রাদি ক্রয়ের ব্যবস্থা করা হইয়াছে। নূতন স্টেশনের জন্য প্রয়োজনীয় পদ মঞ্জুর করা হইয়াছে।

৩। প্রশ্ন উঠে না।

## Starred Question No. 379 ( Admitted No. [illegible]47 )

Name of the Member :—Shri Dhirendra Deb Nath
Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। সিধাই থানার অন্তর্গত নোয়াগাঁও পুলিশ ফাড়িতে ৫/২/৮৫ইং তারিখে উগ্রপন্থীর আক্রমণে পুলিশকে কত রাউণ্ড গুলি চালাতে হয়েছে;

২। উক্ত উগ্রপন্থীর আক্রমণে কোন পক্ষে কতজন হতাহত হয়েছে ?

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। পুলিশ মোট ৮১ রাউণ্ড গুলি চালাইয়াছিল। (৫১ রাউণ্ড রাইফেল হইতে এবং ২৯ রাউণ্ড এল-এম-জি হইতে)

২। কোন পক্ষেরই হতাহতের খবর নাই।

Starred Question No. 391 (Admitted No. 252)

Name of the Member :— Shri Narayan Das

Will the Hon'ble Minister-in-Charge of the Home Department be pleased to state :—

১। বিনন্দ জমাতিয়া হত্যাকারীদের সরকার গ্রেপ্তার করিতে সক্ষম হইয়াছে কিনা,

২। বিনন্দবাবু রাজনীতি জীবনে প্রথম কোন দলে ছিলেন; এবং

৩। গত ১৯৮০ সনের জুনের দাঙ্গায় তিনি জড়িত ছিলেন কিনা; এবং

৪। উনার বিরুদ্ধে কোন মামলা ছিল কিনা?

ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। দুই ব্যক্তিকে এখন পর্য্যন্ত গ্রেপ্তার করা হইয়াছে।

২। বিনন্দ জমাতিয়া তাহার প্রথম রাজনৈতিক জীবন ত্রিপুরা উপজাতি যুব সমিতির কর্মী হিসাবে আরম্ভ করেন।

৩। তিনি ১৯৮০ সনের জুনের কোন মামলায় জড়িত ছিলেন না।

৪। তিনি আমবাসা থানায় ভারতীয় দণ্ডবিধির ১২০-বি/১২১-এ ধারায় ১ (৩) ৮৩নং মোকদ্দমায় জড়িত ছিলেন।

## Admitted Starred Question No. 258

Name of the Member :— Shri Rabindra Deb Barma,
Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

**প্রশ্ন**

১। ১৯৭৮ সাল হইতে ১৯৮৫ সালের ১লা ফেব্রুয়ারী পর্য্যন্ত অমরপুর মহকুমার ডুম্বুরনগর টি, ডি, ব্লক এলাকায় কতজন জুমিয়া পরিবারকে জুমিয়া পুনর্বাসন দেওয়া হয়েছে?
( বৎসর ভিত্তিক হিসাব )

**উত্তর**

১। ডুম্বুরনগর টি, ডি ব্লক এলাকায় ১৯৭৮-৭৯ সাল থেকে ১৯৮৫ সালের ১লা ফেব্রুয়ারী পর্য্যন্ত জুমিয়া পরিবারের বৎসর ভিত্তিকপুনর্বাসনের হিসাব নিম্নে প্রদত্ত হল।

| | | |
|---|---|---|
| ক ) | ১৯৭৮- ৭৯ | ......৯১ পরিবার |
| খ ) | ১৯৭৯- ৮০ | ......× " |
| গ ) | ১৯৮০- ৮১ | ......× " |
| ঘ ) | ১৯৮১- ৮২ | ......× " |
| ঙ ) | ১৯৮২- ৮৩ | ......× " |
| চ ) | ১৯৮৩- ৮৪ | ......২০০ " |
| ছ ) | ১৯৮৪- ৮৫ | ......৮৬টি পরিবারকে |

পুনর্বাসন দেওয়া হবে।

## Starred Question No. 415 ( Admitted No. 260 )

Name of the Member :— Shri Diba Chandra Hrangkhawl
Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। উত্তর ত্রিপুরায় ফটিকরায় থানার অন্তর্গত করাতিছড়া এবং ডেমাছড়া গাঁও পঞ্চায়েতের অধীনস্থ গ্রামগুলিকে ফটিকরায় থানার পরিবর্তে মনু থানার অন্তর্ভুক্ত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

২। থাকিলে কবে নাগাদ তাহা কার্যকরী করা হবে বলে আশা করা যায়?

ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura

১নং এবং ২নং :— সরকারের বিবেচনাধীন আছে।

Starred Question No. 477 (Admitted No. 281)

Name of the Member :—Shri Sudhir Ranjan Majumder.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। বিগত ১৯৮৩ সনের ৩০শে নভেম্বর ইছামুড়ার সুকুমার দেবনাথকে হত্যার ব্যাপারে কোন মামলা দায়ের করা হয়েছে কিনা ?

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura

১। হ্যাঁ।

Admitted Starred Question No. 284

Name of the Member :—Shri Mati Lal Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ত্রিপুরায় স্ব-শাসিত জেলা পরিষদের টাকায় গত তিন বছরে গ্রামাঞ্চলে কত শ্রম দিবস কাজ হয়েছে, | ১। মোট ৩০,৬৫,৭৫৪ শ্রম দিবস কাজ হয়েছে। |
| ২। রাজ্য সরকার কি কি বিষয় জেলা পরিষদের এক্তিয়ারে ছেড়ে দিয়েছেন, | ২। শিক্ষা, শিল্প, স্বাস্থ্য, উপজাতি উন্নয়ন, বন, পশুপালন, কৃষি, সমবায় জমি বণ্টন এবং কারিগরি। |

৩। ত্রিপুরায় ৬ষ্ঠ তপশীল চালুর জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে রাজ্য সরকার জানেন কি না ?

৩। কেন্দ্রীয় সরকার জানিয়েছেন যে ১৯৮৪ সালের সংবিধানের ৪৯ তম সংশোধনী আইন ১লা এপ্রিল, ১৯৮৫ সাল থেকে প্রযোজ্য হবে। এই মর্মে কেন্দ্রীয় সরকার বিজ্ঞপ্তি জারী করলে সংবিধানের ৬ষ্ঠ তপশীল ত্রিপুরা উপজাতি এলাকায় প্রযোজ্য হবে।

## Admitted Starred Question No. 285

**Name of the Member :—Shri Mati Lal Sarkar**
**( Kali Kumar Deb Barma )**

**প্রশ্ন**

১। ১৯৭৭ইং ডিসেম্বর পর্য্যন্ত সারা ত্রিপুরায় মোট কয়টি লিফ্‌ট ইরিগেশন্ ডিপ্ টিউবওয়েল ও শ্যালো টিউবওয়েল ছিল ?

২। ১৯৮৫ সনের ৩১শে জানুয়ারি পর্য্যন্ত সারা ত্রিপুরায় মোট কয়টি লিফ্‌ট ইরিগেশন, ডিপ্ টিউবওয়েল ও শ্যালো টিউব ওয়েল আছে ? এবং

৩। ৩১/১/৮৫ পর্য্যন্ত রাজ্যে কত হেক্টর জমি জলসেচের আওতায় এসেছে ?

**উত্তর**

১ ১৯৭৭ইং ডিসেম্বর পর্য্যন্ত হিসাব নিম্নে দেওয়া হলো :—

ক) লিফ্‌ট ইরিগেশন — ৭৮টি।
খ) ডিপ্ টিউবওয়েল — ১০টি।
গ) শ্যালো টিউবওয়েল— ছিল না।

২। ১৯৮৫ইং ৩১শে জানুয়ারী পর্য্যন্ত সারা ত্রিপুরায় ২৪০টি লিফ্‌ট ইরিগেশন্, ৭০টি ডিপ্ টিউব ওয়েল ও ৩১৫টি শ্যালো টিউবওয়েল আছে।

৩। ১৯৮৫ইং ৩১শে জানুয়ারী পর্য্যন্ত লিফ্‌ট ইরিগেশন্, ডিপ্ টিউবওয়েল ও ডাইভারশন প্রকল্পের মাধ্যমে ১৪১৫৫ হেক্টর জমি জলসেচের আওতায় এসেছে।

Starred Question No. 184 (Admitted No 286)

Name of the Member :—Shri Rashiram Deb Barma,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। বর্তমানে সীমান্ত পাহারার জন্য প্রয়োজনীয় সংখ্যক বি-এস-এফ রাজ্যে আছে কি না;

২। না থাকিলে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট কত বি-এস-এফ চেয়েছিলেন; এবং

৩। কেন্দ্রীয় সরকার কত ব্যাটেলিয়ান বি-এস-এফ পাঠিয়েছেন; এবং

৪। বর্তমানে বি-এস-এফ দিয়ে সীমান্ত অপরাধ দমন করা যাচ্ছে কি না;

৫। গত ১৯৮৩ইং এবং ১৯৮৪ইং সনের এই সীমান্ত অপরাধের সংখ্যা কত;

৬। উপরিউক্ত দুই বৎসরে রৈস্যাবাড়ী থেকে গোবিন্দবাড়ী পর্যন্ত বিস্তীর্ণ চোরাপথে বি-এস-এফ কি পরিমান বিভিন্ন ধরণের চোরাই মাল আটক করেছেন; এবং

৭। ঐ এলাকায় এ পর্যন্ত কত সীমান্ত অপরাধ নথিভুক্ত করা হয়েছে।

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura,

১। জনস্বার্থে বি-এস-এফ-এর সংখ্যা প্রকাশ উচিত নয়। তবে সীমান্ত পাহারার জন্য বি-এস-এফ-এর শক্তি ক্রমশঃ বৃদ্ধি করা হইতেছে। উগ্রপন্থী কার্যাকলাপ এবং সীমান্ত অপরাধ বৃদ্ধির জন্য বি-এস-এফ-এর শক্তি আরো বৃদ্ধির প্রয়োজন।

২। প্রয়োজনীয় শক্তি বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকারকে অভিহিত করা হইয়াছে।

৩। জনস্বার্থে বি-এস-এফ এর সংখ্যা প্রকাশ করা উচিত হবে না।

৪। সম্পূর্ণভাবে দমন করা হইতেছে না।

৫। ১৯৮৩ইং সনে ২৩০টি এবং ১৯৮৪ইং সনে ২৩৩টি সীমান্ত অপরাধের ঘটনা নথিভুক্ত করা হইয়াছে।

নিম্নে বৎসর ভিত্তিক হিসাব দেওয়া হইল :—

| | অপরাধের নাম | ১৯৮৩ইং | ১৯৮৪ইং |
|---|---|---|---|
| ১। | ডাকাতি | ৪৯ | ৫৪ |
| ২। | রাহাজানি | ১০ | ১০ |
| ৩। | চুরি | ১৪৩ | ১৩২ |
| ৪। | হত্যা | ১ | |
| ৫। | দাঙ্গা-হাঙ্গামা | ১৪ | ২ |
| ৬। | অপহরণ | — | ২ |
| ৭। | অন্যান্য | ১০ | ৩০ |
| | মোট— | ২৩০ | ২৩৩ |

৬। মোট ৩৮ কে.জি. চোরা চালান দেওয়া শুক্না মাছ আটক করা হইয়াছিল।

৭। ১৯৮৩ইং হইতে ১৯৮৫ইং ( ফেব্রুয়ারী ) পর্য্যন্ত উক্ত এলাকায় আর কোন ধর্ত্তব্য অপরাধ ( Cog offence ) নথিভুক্ত হয় নাই।

## Admitted Starred Question No. 290

Name of the Member :— Shri Narayan Das

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| তীর্থমুখের মেলা উপলক্ষে সোনামুড়ার বটতলীতে প্রচুর উপজাতি লোক সমাগম হয়ে থাকে এটা বিবেচনা করে সোনামুড়া বটতলীতে উপজাতিদের বিশ্রামের জন্য একটি শেড্ নির্মান করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, | এ রকম কোন পরিকল্পনা আপাততঃ নেই। |

| | |
|---|---|
| ১। থাকিলে কবে নাগাদ তা কার্য্যকরী করা হবে বলে আশা করা যায়, | ২। প্রশ্ন উঠে না। |
| ৩। উক্ত মেলা উপলক্ষে উপজাতি লোকেরা সোনামুড়া গোমতী নদীতে পূণ্য স্নান করতে এসে নদীতে একটি পাকা ঘাট না থাকায় অত্যন্ত অসুবিধার সম্মুখীন হয় ইহা সরকার অবগত আছেন কিনা, | ৩। এ রকম কোন রিপোর্ট সরকারের গোচরে আনা হয় নি। |
| ৪। থাকিলে সোনামুড়ায় গোমতী নদীর তীর সংলগ্ন একটি পাকা ঘাট নির্মানের ব্যবস্থা সরকার করবেন কিনা ? | ৪। প্রশ্ন উঠে না। |

Starred Question No 388 (Admitted No. 308)

Name of the Member :—Shri Narayan Das

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :--

১। ইহা কি সত্য সোনামুড়া মহকুমায় শিবনগর গাঁও সভায় উগ্রপন্থী ও ডাকাতের উপদ্রবে প্রায় ২০০ (দুই শত) পরিবার পদ্মলোচন পাড়ার ক্ষেত খামার ফেলে নিরাপদ আশ্রয়ের জন্য উদ্বাস্তু হইয়া পড়িয়াছে ;

২। সত্য হইলে উক্ত গাঁও সভায় উগ্রপন্থী ও ডাকাতদের উপদ্রব দমনের জন্য স্থায়ী ভাবে পুলিশ ফাঁড়িটি ব্যবস্থা করা হইয়াছে কিনা ; এবং

৩। ইহাও কি সত্য তকছাপাড়ার পুলিশ ফাঁড়ির সংস্কারের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে এবং যে কোন সময় বড় রকমের দুর্ঘটনা ঘটতে পারে ;

৪। সত্য হইলে উক্ত পুলিশ ফাঁড়িটিকে স্থায়ীভাবে বিল্ডিং করার পরিকল্পনা সরকারের আছে কি না ;

৫। না থাকিলে তার কারন ?

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,
Chief Minister, Tripura.

১। শিবনগর গাঁও সভার অধীন কোন গ্রামে উগ্রপন্থীর উপদ্রবের কোন ঘটনা ঘটে নাই। তবে চুরি ডাকাতির কতিপয় ঘটনার জন্য এই গাঁও সভার কিছু সংখ্যক গ্রামবাসী সাময়িক ভাবে ঐসব এলাকায় তাদের ঘর বাড়ী ছাড়িয়া ১৯৮৪ইং ডিসেম্বর মাসের শেষ ভাগে তকছাপাড়ায় আশ্রয় নেন। নিরাপত্তার ব্যবস্থা হওয়ায় তাহারা বাড়ী ফিরে গেছেন।

২। শিবনগর গাঁও সভার সন্নিকটে তকছাপাড়ায় একটি পুলিশ ক্যাম্প আছে। ইহা ছাড়া শিবনগর গাঁও সভার মনিরাম চৌধুরী পাড়ায় আর একটি অস্থায়ী পুলিশ ক্যাম্প স্থাপন করা হইয়াছে উচ্চ পদস্থ পুলিশ অফিসার এবং জেলা কর্তৃপক্ষ এই এলাকাটি পরিদর্শন করেন এবং জন সাধারনের মনোবল বৃদ্ধির জন্য এলাকায় পুলিশ টহলদারীর ব্যবস্থা করা হইয়াছে।

৩। তকছাপাড়ার ক্যাম্পটি একটি অস্থায়ী গৃহে আছে। ইহার মেরামতের কাজ প্রতি বৎসর প্রয়োজন হয়। এই বৎসরও এই গৃহের মেরামত করা হবে।

৪। স্থায়ী বিল্ডিং করার বর্তমানে কোন পরিকল্পনা নাই।

৫। এই ক্যাম্পটি অস্থায়ী ভাবে স্থাপন করা হইয়াছে। এলাকায় ডাকাতি প্রতিরোধের জন্য। পুলিশ আউট পোষ্ট নয় বিধায় ইহার জন্য স্থায়ী বিল্ডিং করার প্রয়োজন নাই।

ANNEXURE—"B"

### Admitted Unstarred Question No 4

Name of Member :—Shri Subodh Ch. Das

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ত্রিপুরায় বর্তমানে কতটি সেচ প্রকল্প চালু আছে? | ১। বর্তমানে সারা ত্রিপুরায় ৩২০টি সেচ প্রকল্প চালু আছে। |
| ২। ঐ প্রকল্পগুলির নাম কি কি? এবং | ২। প্রকল্পগুলির নাম সংযোজনীতে দেওয়া গেল। |
| ৩। উত্তর ত্রিপুরার জলাবাসা, রোয়া পানিসাগর প্রভৃতি স্থানে সেচ প্রকল্পের মাধ্যমে বছরে মোট কত হেক্টর ভূমিতে সেচের মাধ্যমে জল সরবরাহ করা হয়ে থাকে? | ৩। এই সব অঞ্চলে ৫টি সেচ প্রকল্প আছে। তাহা দ্বারা গত ১৯৮৩ ৮৪ সালে ৫৪ হেক্টর জমিতে জলসেচ করা হয়। |

ত্রিপুরায় বর্তমানে ব্লকভিত্তিক চালু জলসেচ প্রকল্প সম্পর্কিত তথ্য
( ১৯৮৫ ইং জানুয়ারী পর্যন্ত )

| ক্রমিক নং | ব্লকের নাম | লিফ্‌ট ইরিগেশন | ডিপ টিউবওয়েল | ডাইভারশন |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১ | পানি সাগর | ১। হাফ্‌লাছড়া<br>২। দেওয়ান পাশা<br>৩। তিলথৈ<br>৪। লাটুগাঙ্‌<br>৫। শুকনাছড়া<br>৬। মঙ্গলখালি<br>৭ ইষ্ট কৃষ্ণপুর<br>৮। কাশিমনগর<br>৯। প্রত্যেকরায়<br>১০। রোয়া<br>( জুরীর উপর )<br>১১। ইছাই সোনাপুর<br>১২। নর্থ লাটুগাঙ্‌<br>১৩। পানিসাগর<br>১৪। নর্থ ইষ্ট পানিসাগর | ১। ইছাইলালছড়া<br>২। তিলথৈ<br>৩। ইষ্ট রাজনগর<br>৪। বেতারসী<br>৫। ভাগাপুর<br>৬। শাখাইবাড়ি<br>৭। বরুয়াকান্দি<br>৮। রাধাপুর | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ২ | কাঞ্চনপুর | ১। লক্ষীপুর<br>২। সাতনালা<br>৩। মাছমারা<br>৪। কমলাপুর—১<br>৫। কাঞ্চনপুর<br>৬। কমলাপুর—২<br>৭। চুপাতাছড়া | ১। রাধামাধবপুর<br>(কাদামাটি উঠার জন্য টিউব-ওয়েলটি বর্তমানে চালু নেই। তবে নিকটবর্ত্তী ছড়া হইতে ডিজেল ইঞ্জিনের সাহায্যে জল সেচের ব্যবস্থা করা হইয়াছে।) | |
| ৩ | কুমার ঘাট | ১। উজান জলাই<br>২। সইদার পার<br>৩। তিলকপুর (টেম্পোরারী)<br>৪। কুমারঘাট<br>৫। ঈশবপুর<br>৬। রতিয়া বাড়ী<br>৭। গঙ্গানগর<br>৮। ইষ্ট কাঞ্চন বাড়ী | ১। গৌরনগর—১ | |

লেগেছে। তবে আমরা আশা করছি শীঘ্রই এই কাজটা আমরা সম্পূর্ণ করতে পারব। কারণ আমাদের প্রচেষ্টা প্রায় কমপ্লিট।

শ্রীতরনী মোহন সিনহা :—মাননীয় মন্ত্রী মহোদয় জানালেন যে শূন্য পদগুলি যে আছে এবং যে লিষ্ট আপনি তৈরী করেছেন সেই শূন্য পদগুলির সঙ্গে তুলনা মূলকভাবে লিষ্টটা তৈরী করা হয়েছে কি না, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী দশরথ দেব :—হায়ার স্কুলগুলিতে সবগুলি পূরন করা সম্ভব হবে না, সেখানে এস টি, এস সিদের পোষ্ট খালি পরে থাকবে, কারণ সেখানে কোয়ালিফাইড লোক পেতে অসুবিধা হবে। কিন্তু মাধ্যমিক স্কুলের জন্য কোন অসুবিধা হবে না।

শ্রীমনোরঞ্জন মজুমদার :—মাধ্যমিক বা উচ্চমাধ্যমিক কোন স্কুলে একাধিক প্রধান শিক্ষক আছে কি না, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী দশরথ দেব :—আমার জানা নাই।

মি : স্পীকার :—মাননীয় সদস্য শ্রী বুদ্ধ দেববর্মা।

শ্রী বুদ্ধ দেববর্মা :—স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার-১৫৫.

শ্রী দশরথ দেব :—মিঃ স্পীকার স্যার এডমিটেড কোশ্চান নাম্বার-১৫৫।

প্রশ্ন

১। ইহা কি সত্য জম্পুইজলা সাব ব্লক অন্তর্গত মধ্য ঘানিয়ামারা গাঁওসভায় জীবনগারো প্রাইমারী স্কুল গৃহটি মেরামতের অভাবে ভূপাতিত হওয়াছে,

২। যদি সত্য হয় তা হলে কবে পর্য্যন্ত স্কুল গৃহটি পুনরায় নির্ম্মান করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। জম্পুইজলা সাব ব্লক অন্তর্গত মধ্যঘনিয়ামারা গাঁও সভার জীবনগারো প্রাইমারী স্কুল-গৃহটি ঝড়ে ভূপাতিত হইয়াছে।

২। স্কুল গৃহটি পুনঃনির্ম্মানের জন্য ১০.৮.৮৪ ইং তারিখে ৪,৪৫৮ টাকা দেওয়া হয়েছে। পুনঃনির্ম্মানের কাজ চলিতেছে। শীঘ্রই কাজ সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়।

শ্রী বুদ্ধ দেববর্মা :—সাপ্লিমেন্টারী স্যার, এই স্কুলঘরের তো কোন কাজ এখনও হচ্ছে না। সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীদশরথ দেব :—মিঃ স্পীকার স্যার. টাকা আমরা দিয়েছি। স্কুলগৃহটি নির্মান হচ্ছে কি হচ্ছেনা সেটা দেখার যেমন দায়িত্ব আমাদের আছে তেমনি সেখানকার নির্বাচিত সদস্যদেরও তো সেটা দেখার বিষয়।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেন্টারী স্যার, এই স্কুল ঘর টি কবে ভূপাতিত হয়েছিল সেটা

## Questions & Answers

মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী দশরথ দেব :—মিঃ স্পীকার স্যার, ঠিক সময় আমার জানা নেই।

শ্রী জওহর সাহা :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, গত অক্টোবর মাসে স্কুলঘর নির্মানের জন্য টাকা দিয়েছেন কিন্তু স্কুল ঘর নির্মানের জন্য সে টাকা এখনও সেখানে পৌছায়নি। কি কারনে সেটা পৌঁছায়নি এবং কার জন্যে এই টাকা পৌছাতে এত দেরী হলো সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন কি ?

শ্রী দশরথ দেব :—মিঃ স্পীকার স্যার, স্কুলঘরটির মেরামতের কাজ চলছে। তবে টাকা পৌছাতে কেন এত দেরী হলো সেটা দেখা হবে।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রী মনোরঞ্জন মজুমদার।

শ্রী মনোরঞ্জন মজুমদার :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোশ্চান নাম্বার—৭৫।

শ্রী দশরথ দেব :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোশ্চান নাম্বার—৭৫

প্রশ্ন

১। প্রচলিত শিক্ষানীতি পরিবর্তনের কোন পরিকল্পনা বামফ্রন্ট সরকারের বিবেচনাধীন আছে কিনা ?

উত্তর

১। প্রচলিত শিক্ষানীতি পরিবর্তনের বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। ইহা সর্ব্বভারতীয় শিক্ষানীতির সাথে সম্পর্কিত। কাজেই এ বিষয়ে জাতীয়স্তরে আলোচনার প্রয়োজন আছে। উহা একক কোন রাজ্যের বিষয় নয়।

শ্রী মনোরঞ্জন মজুমদার : সাপ্লিমেন্টারী স্যার, আধুনিককালে দেখা যায় যে, রাজ্যের বামফ্রন্ট সরকার ত্রিপুরার প্রাইমারী স্কুলে ক্লাস ওয়ান থেকে ক্লাস থ্রি পর্যান্ত আর পরীক্ষা দিতে হবে না এই নীতি চালু করেছেন। ফলে ত্রিপুরার যে পরিবেশ সে পরিবেশে ছাত্রদের লেখাপড়া একেবারেই হবে না। কারন এখানে অভিভাবক যারা রয়েছেন তাদের অধিকাংশই শ্রমজীবি মানুষ। তারা বিশেষভাবে ছেলেমেয়েদের লেখাপড়ার প্রতি নজর রাখতে পারেন না। ফলে এই পরীক্ষা ব্যবস্থা উঠিয়ে দেবার ফলে ছাত্রদের পড়ার ব্যাঘাত হবে এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী দশরথ দেব : মিঃ স্পীকার স্যার, ক্লাস থ্রি পর্য্যন্ত পরীক্ষা বন্ধ করে দেওয়া হয়নি। তবে আগে যেমন পরীক্ষায় ফেইল করলে উচ্চ ক্লাসে প্রমোশন দেওয়া হতনা এখন আর তা নেই। এই ব্যবস্থায় প্রমোশন পাবে। তাছাড়া বর্তমানে হচ্ছে কমপিউটারের যুগ। এই কমপিউটারের সাহায্যে ছাত্রদের মেরিট যাচাই করা হয়—এখানে কাউকে ফেইল বলে আটকানো হয় না। গ্রেড দেওয়া হয়, আমাদের দেশে তা চালু হতে দেরী আছে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— সাপ্লিমেণ্টারী স্যার, ত্রিপুরায় এমন অনেক স্কুল রয়েছে, এমন একটি মাধ্যমিক স্কুল রয়েছে যেখানে কোন মাষ্টার নেই। কেবলমাত্র একজন ককবরক শিক্ষক দিয়ে এই স্কুলটিকে চালানো হচ্ছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি,

শ্রী দশরথ দেব :— মিঃ স্পীকার স্যার, এটা রিলেটেড কোশ্চান নয়।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী তরনী মোহন সিংহ।

শ্রী তরনী মোহন সিংহ : মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোশ্চান নাম্বার—৯০।

শ্রী দশরথ দেব :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোশ্চান নাম্বার—৯০।

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে কয়টি ১২শ শ্রেণীর বিদ্যালয়ে ক্যাম্পাস হল নেই।

২। বর্তমানে আথিক বৎসরে ক্যাম্পাস হল নেই এমন ১২শ শ্রেণী বিদ্যালয়গুলিতে হল ঘর নির্মাণের জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন ?

উত্তর

১। ৭৮ টিতে।

২। এখনও কোন ব্যবস্থা নেওয়া হয় নাই।

শ্রী তরনীমোহন সিংহ :— সাপ্লিমেণ্টারী স্যার, এই ক্যাম্পাস হল না থাকায় এই সকল বিদ্যালয়ে ছাত্রছাত্রীদের কালচারেল অনুষ্ঠান করতে অসুবিধা হয় তাই এই ক্যাম্পাস হল নির্মাণের জন্য সরকার কোন ব্যবস্থা নিবেন কি না, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী দশরথ দেব :— মিঃ স্পীকার, ক্যাম্পাস হলের প্রয়োজনীয়তা সম্পর্কে আমরা অবহিত আছি। তবে আমাদের যেখানে আথিক দিক দিয়ে সীমিত ক্ষমতার মধ্যে সেখানে ক্যাম্পাস হলের প্রজোজনীয়তা থাকলেও শিক্ষার জন্য, তার চেয়েও প্রয়োজন স্কুল গৃহ নির্মাণ বেঞ্চ ইত্যাদি সরবরাহ করা আমরা এখন পর্যন্ত অনেক বিদ্যালয়ে এই বেঞ্চ, টুল, টেবিল বা স্কুল গৃহ নির্মাণ করতে পারিনি। কারণ আমরা কেন্দ্রীয় সরকারের নিকট যে অর্থ শিক্ষার জন্য দাবী করেছিলাম তার মধ্যে কেন্দ্রীয় সরকার তিন কোটির উপর অর্থ বরাদ্দ কেটে দিয়েছেন। সুতরাং এখন নতুন করে ক্যাম্পাস হল তৈরী করা সম্ভব নয়।

মিঃ স্পীকার : মাননীয় সদস্য শ্রী রসিক লাল রায়।

শ্রী রসিকলাল রায় : মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোশ্চান নাম্বার— ৯২।

শ্রী দশরথ দেব : মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোশ্চান নাম্বার—৯২।

প্রশ্ন

১। ইহা কি সত্য খাস চৌমুহনী স্কুলের সম্পত্তি ভূমিহীনরা জবর দখল করে চলেছে।

২। সত্য হইলে সরকার উক্ত ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন ?

## Questions & Answers

উত্তর

১। হ্যাঁ, জনৈক ব্যক্তি খাস চৌমুহনী হাই স্কুলের কিছু পরিমান ভূমি জবর দখল করেছে।
২। উক্ত ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হইতেছে।

শ্রী রসিকলাল রায়ঃ সাপ্লিমেন্টারী স্যার, এই স্কুলের জমি জবর দখল যে করেছে সে কার প্ররোচনায় কিভাবে সেটা দখল করেছে এই ব্যাপারে তদন্ত করে দেখা হবে কি না, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রী দশরথ দেব : মিঃ স্পীকার স্যার, এই স্কুলের জমি শ্রী রতন দাস না সরকার তার পদবী আমার জানা নেই, এই স্কুলের কিছু জমি দখল করে সেখানে তার ঘর তুলেছেন। এ ব্যাপারে ভেরিফিকেসান করার নির্দেশ দেওয়া হয়েছে।

শ্রী রসিকলাল রায় :—ইহা কি সত্য যে এর পূর্বে খাস চৌমুহনী স্কুলটা পুড়ে গিয়েছিল?

শ্রী দশরথ দেব :—এটা তো এই প্রশ্নের সংগে জড়িত নয়। তথ্য নিয়ে বলতে হবে আমাকে।

মিঃ স্পীকার : - শ্রী সুনীল কুমার চৌধুরী।

শ্রী সুনীল চৌধুরী :—কোয়েশ্চান নাম্বার ১০৩।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ১০৩।

প্রশ্ন

১। ৮ম অর্থ কমিশনের সুপারিশকৃত ১ম বৎসরের বরাদ্দকৃত সম্যক অর্থ কেন্দ্রীয় সরকার না দেওয়ার ফলে ত্রিপুরার ক্ষতির পরিমাণ কত?
২। উক্ত টাকা আদায়ে রাজ্য সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি না?

উত্তর

১। কেন্দ্রীয় সরকার ১৯৮৪ ৮৫ সনে ৮ম অর্থ কমিশনের সুপারিশ কার্যকরী না করাতে কেন্দ্রীয় অন্তঃশুল্কের ৫ শতাংশ যাহা ঘাটতি রাজ্যগুলির মধ্যে বন্টিত হইবার কথা ছিল তাহা হইতে ত্রিপুরার প্রাপ্য ৮.২ শতাংশ হইতে রাজ্য বঞ্চিত হইয়াছে। কেন্দ্রীয় অন্তঃশুল্কের নীট সংগ্রহের পরিমাণ কত রাজ্য সরকারের জানা নাই। সংবাদ পত্রে প্রকাশিত একটি সম্ভাব্য হিসাব অনুযায়ী এ বাবদ ১৯৮৪ ৮৫ তে প্রাপ্য টাকা এবং ঋণ সহায়তা, মান উন্নয়ন ইত্যাদির জন্য ঐ বৎসরে প্রাপ্য টাকা হইতে অর্থ কমিশনের অন্তর্বর্তী প্রতিবেদন অনুযায়ী সহায়ক অনুদান হিসাবে প্রাপ্য অতিরিক্ত পাওনা বাদ দিয়াও, রাজ্য সরকারের আনুমানিক ক্ষতির পরিমান ৩০ কোটি টাকার কম হইবে না।

২। হ্যাঁ। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে ঐ টাকা দিবার জন্য অনুরোধ করিয়াছে।

শ্রী সুনীল কুমার চৌধুরী :—৮ম অর্থ কমিশনের সুপারিশকৃত টাকা না দেওয়ার দরুণ

ত্রিপুরা রাজ্যের কোন্ কোন্ পরিকল্পনার কাজ ব্যহত হয়েছে, এটা মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :—স্যার, আমি বলেছি যে উন্নয়নমূলক বিভিন্ন কাজ ব্যহত হয়েছে।

অধ্যক্ষ মহাশয় :—শ্রী সুনীল কুমার চৌধুরী, সৈয়দ বসিত আলী, শ্রী সুধীর রঞ্জন মজুমদার, শ্রী শ্যামাচরণ ত্রিপুরা এবং শ্রী জওহর সাহা।

শ্রীসুনীল চৌধুরী :—কোয়েশ্চান নাম্বার ১০৪।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ১০৪।

প্রশ্ন

১। রাজ্য সরকারের কর্মচারীদের কেন্দ্রীয় হারে কয়টি কিস্তি ডি, এ, এবং এ, ডি, এ, ৩১/১/৮৫ ইং পর্য্যন্ত পাওনা হয়েছে;

২। তার মধ্যে কয়টি ডি, এ, বেতন পুনর্বিন্যাসের মাধ্যমে এবং পরবর্ত্তী সময়ে দেওয়া হয়েছে ;

৩। আর কয়টি কিস্তি বকেয়া আছে ?

উত্তর

মিঃ স্পীকার, স্যার, এই প্রশ্নটা বার বারই এই হাউসের সামনে এসেছে কিছু বিভ্রান্তির জন্য। তার জন্য সমগ্র ব্যাপারটি নিয়ে একটি বিস্তৃত জবাব দিতে যাচ্ছি।

১। ১লা এপ্রিল ১৯৮২ সনের পূর্বে জারী করা তথা কার্যকরী হওয়ার আদেশের ভিত্তিতে ঐ তারিখে সঠিকভাবে প্রাপ্য বেতন ভাতার জন্য আর্থিক বরাদ্দ নির্ণয় করা হবে।

২। জীবন ধারণের ব্যয় বৃদ্ধির জন্য ক্ষতিপূরণ অদ্যাবধি কেন্দ্র কর্তৃক প্রদত্ত সীমা পর্য্যন্ত মহার্ঘ ভাতার অর্থ প্রদানের জন্য বরাদ্দ নির্ণয় করা হবে। এই ব্যবস্থাদি শিল্প শ্রমিকদের জন্য সর্বভারতীয় ক্রেতামূল্য সূচক সংখ্যা ( ১৯৬২-১০০ )-এর ১২ মাসিক গড় পড়তা ৮ সংখ্যার বৃদ্ধির নিয়মের সংগে যুক্ত করতে হবে।

৩। বিভিন্ন রাজ্যে প্রাপ্য বেতন ভাতার হারের স্তরের বৈষম্য দূর করার জন্য বরাদ্দ করা হবে। এভাবে যদি কোন রাজ্যে ১লা এপ্রিল ১৯৮২ তারিখে সঠিক বেতন ভাতার স্তর অনুরূপ সকল রাজ্যের গড় বেতনে ভাতা অপেক্ষা নিম্নতর হয়, তবে ঐ পার্থক্য দূরীকরণের জন্য বরাদ্দ করা হবে।

১লা এপ্রিল ১৯৮২ তারিখে কেন্দ্রীয় সরকারী ও অন্যান্য রাজ্য সরকারী কর্মচারীদের বেতন ক্রমে উপরোক্ত মূল্য সূচকের ২০০ সূচক সংখ্যা অবধি যুক্ত ছিল। এবং সেটাকে ভিত্তি করেই অনেকগুলি রাজ্য কেন্দ্রীয় সরকারের হারে মহার্ঘভাতা দিচ্ছেন। বস্তুতঃপক্ষে ১লা জানুয়ারী ১৯৮০ থেকে কেন্দ্রীয় বেতন ক্রমে ২০০ সূচক সংখ্যা অব্দি যুক্ত থাকা

অবস্থাতেই রয়ে গেছে। ত্রিপুরা রাজ্যে ৪ঠা সেপ্টেম্বর ১৯৮২ সনে জারী করা আদেশ অনুসারে ১লা জানুয়ারী ১৯৮২ থেকে কার্যকারিতা সমন্বিত বেতনক্রম সংশোধিত হয়েছে। এই সংশোধিত বেতনক্রমে ৫৩৬ সূচক সংখ্যা অব্দি যুক্ত আছে যেহেতু আদেশটি ৪ঠা সেপ্টেম্বর ১৯৮২ তারিখে জারী করা হয়েছে ( অর্থাৎ ১লা এপ্রিল ১৯৮২ এর পরে )। তাই ৮ম অর্থ কমিশন নীট রাজস্ব ঘাটতি স্থির করার জন্য ১৯৮৪-৮৫ থেকে ১৯৮৮-৮৯ সময়-কালে ব্যয়ের হিসাবের সময় এই ব্যাপারে রাজ্য সরকারের আর্থিক দায়কে হিসাবের মধ্যে আনেন নি। এই নীট রাজস্ব ঘাটতিকেই সহায়ক অনুদান হিসাবে অর্থ কমিশন সুপারিশ করেন। পূর্বে উল্লেখিত নীতির ভিত্তিতে ৮ম অর্থ কমিশন নিম্নলিখিত ভিত্তি সমূহের উপর রাজ্য সরকারের চাহিদা নির্ণয় করেছেন :—

১ ) ৪ঠা সেপ্টেম্বর ১৯৮২ তারিখে আদেশটি জারী করার পূর্বে বহাল থাকা প্রাক-সংশোধিত বেতন ক্রম।

২ ) মহার্ঘভাতা ও অতিরিক্ত মহার্ঘভাতা যা উপরের ১ নং—এ উল্লেখিত প্রাকসংশোধিত বেতন ক্রমের ভিত্তিতে প্রাপ্য ; এবং

৩ ) ১লা এপ্রিল ১৯৮২ তারিখে সকল রাজ্যের গড় অনুযায়ী বেতন ভাতার স্তর এবং ৪ঠা সেপ্টেম্বর ১৯৮২ তারিখে জারী করা আদেশের ভিত্তিতে প্রাক কার্যকারিতা সমন্বিত সংশোধনের পূর্বে ১লা এপ্রিল ১৯৮২ তারিখে ঠিক প্রাপ্য প্রাক্‌সংশোধিত বেতনক্রমে ত্রিপুরা সরকারী কর্মচারীদের বেতন ভাতার অনুরূপ স্তর—এই দুই-এর ভিতরে অবস্থিত বৈষম্য দূরীকরণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা।

উপরোক্ত ভিত্তিতে ৮ম অর্থ কমিশন ১৯৮৪-৮৫ থেকে ১৯৮৮-৮৯ পর্যান্ত সময়কালে রাজ্য সরকারের সম্ভাব্য আর্থিক দায় হিসাবে নিম্নলিখিত অর্থ পরিমাণকে হিসাবের ভিতর স্থান দিয়েছেন :—

ক) ২৭·৯৬ কোটি টাকা :—১লা এপ্রিল ১৯৮২ তারিখে সকল রাজ্যের গড় অনুযায়ী বেতন ভাতার স্তর এবং ৪ঠা সেপ্টেম্বর ১৯৮২ তারিখে জারী করা আদেশের ভিত্তিতে প্রাক কার্যকারিতা সমন্বিত সংশোধনের পূর্বে ঐ তারিখে যথার্থই বহাল থাকা প্রাক সংশো-ধিত বেতন ক্রমে ত্রিপুরা সরকারী কর্মচারীদের বেতন ভাতাদির অনুরূপ স্তর—এই দুই এর মধ্যে অবস্থিত বৈষম্য দূরীকরণের জন্য ;

খ) ১১২·৭৫ কোটি টাকা :—৪ঠা সেপ্টেম্বর ১৯৮২ তারিখে জারী করা আদেশের ভিত্তিতে প্রাক—কার্যকারিতা সমন্বিত সংশোধনের পূর্বে ১লা এপ্রিল ১৯৮২ তারিখে বহাল থাকা প্রাক্‌-সংশোধিত বেতন ক্রমের ভিত্তিতে প্রাপ্য মহার্ঘভাতার অর্থ প্রদানের জন্য।

এটা হচ্ছে যেটা আমি আগেই বলেছি, সেটা হচ্ছে বেতন ক্রমের ক্ষেত্রে,

আর এটা হচ্ছে মহার্ঘ ভাতার ক্ষেত্রেতে ১১২.৭৫ কোটি টাকা।

পূর্বের উল্লেখ অনুযায়ী ৪ঠা সেপ্টেম্বর ১৯৮২ তারিখে জারী করা আদেশের অধীনে রাজ্য সরকারের কর্মচারীদের প্রাপ্য বেতনক্রমগুলি মূল্যসূচকের ৩২৬ সূচক সংখ্যা পর্যান্ত যুক্ত করা হইয়াছে। যা ১লা এপ্রিল ১৯৮২ তারিখে সকল রাজ্যের বেতনক্রমগুলির গড় থেকে অনেক উপরে। সেটা হচ্ছে ওদের ক্ষেত্রে ২০০ সূচক এবং আমাদের ক্ষেত্রে ৩২৬ সূচক। এরই ফলশ্রুতি হিসাবে বেতনক্রম সংশোধনের কারণে ১৯৮৪-৮৫ থেকে ১৯৮৮-৮৯ পর্যান্ত রাজ্য সরকারের আর্থিক দায় ২৭.২৬ কোটি টাকা থেকে প্রায় ১৫ কোটি টাকা বেশী. যেটা আমরা পাইনি। পাশাপাশি বর্তমানে রাজ্য সরকারের আর্থিক দায় হল ৩২৬ মূল্য সূচক যুক্ত বেতনক্রমের ভিত্তিতে মহার্ঘভাতা।

পক্ষান্তরে ৮ম অর্থ কমিশন মহার্ঘভাতার জন্য আর্থিক দায় নিরুপণ করেছেন, প্রাক সংশোধিত বেতনক্রমের ভিত্তিতে যা ৪ঠা সেপ্টেম্বর, ১৯৮২ তারিখের আদেশের মাধ্যমে সংশোধিত হওয়ার পূর্বে ১লা এপ্রিল, ১৯৮২ তারিখে যথার্থ বহাল ছিল। বস্তুতঃ মহার্ঘ-ভাতার কেন্দ্রীয় হার হল ২০০ সুচক সংখ্যা যুক্ত বেতনক্রমের ভিত্তিতে। ফলে কমিশন কর্তৃক দেখানো সূচক সংখ্যা মহার্ঘভাতা প্রদানের জন্য রাজ্য সরকারের আর্থিক দায় হিসাবে ৮ম অর্থ কমিশন কর্তৃক হিসাবকৃত ১১২.৭৫ কোটি টাকা পরিমাণ অর্থ রাজ্য সরকারী কর্ম-চারীদের ৩২৬ মূল্য সূচক সংখ্যা অবধি যুক্ত সংশোধিত বেতনক্রমের উপর রাজ্য সরকার কর্তৃক ইতিমধ্যে মঞ্জুরীকৃত মহার্ঘভাতা ও অতিরিক্ত মহার্ঘভাতার ব্যয় কোন ক্রমে মিটানো সম্ভব হবে না। আমাদের মনে হয় বর্ত্তমানে এর জন্য দরকার হবে আরও ৩৯ কোটি টাকা বেশী ৫ বছরের জন্য অতিরিক্ত মহার্ঘভাতা কখন কিভাবে দিতে পারি তারজন্য আমরা সহানু-ভূতিশীল এবং তাদের দেওয়ার জন্য আমরা চেষ্টা করছি, তবে এই মহার্ঘভাতা দেওয়াটা আমাদের আর্থিক সঙ্গতির উপর নির্ভর করছে। ইতিমধ্যে আমরা দুই কিস্তি মহার্ঘভাতা দিয়ে দিয়েছি, আমাদের আর্থিক সঙ্গতি হলেই আমরা আরও মহার্ঘভাতা দেওয়ার বিষয়টা বিচার বিবেচনা করে দেখব এবং সেজন্য আমরা সচেষ্ট আছি।

শ্রী ভানুলাল সাহা :— মাননীয় মন্ত্রী মহোদয়, পে-স্কেল রিভিশনের জন্য বকেয়া দেওয়ার জন্য এবং অতিরিক্ত ডি, এ/এ, ডি, এ, দেওয়ার জন্য যে জায়গাতে আরও প্রায় ৫৫ কোটি টাকা লাগবে বলে বলছেন, সেই জায়গাতে ৮ম অর্থ কমিশন কেন্দ্রীয় হারে ডি, এ, দেওয়ার জন্য যে সুপারিশ করেছে, সেই অনুসারে আরও অধিক আর্থিক অনুদানের জন্য কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা জানাবেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা চলছে।

শ্রীসুধীররঞ্জন মজুমদার—মাননীয় মন্ত্রী মহোদয়, এটা কি সত্যি যে রাজ্য সরকার তার

কর্মচারীদের ডি, এ,/এ. ডি এ, দেওয়ার ক্ষেত্রে অল ইণ্ডিয়া কঞ্জিউমার্স প্রাইস—বেস ১৯৬০=১০০ ধরে নীতিগত ভাবে মেনে নিয়েছেন ? এবং ৭ম ও ৮ম অর্থ কমিশন কেন্দ্র ও বিভিন্ন রাজ্যের সরকারী কর্মচারীদের অতিরিক্ত ডি এ/এ, ডি, এ, দেওয়ার জন্য অল ইণ্ডিয়া কঞ্জিউমার্স প্রাইস—বেস ১৯৬০=১০০ ধরিয়া রাজ্যগুলির জন্য চাহিদা নির্ধারন করিয়াছেন এবং সেই মত প্রয়োজনীয় টাকা মঞ্জুরীর সুপারিশ করিয়াছেন ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী মাননীয় সদস্য, আমি যে স্টেটমেন্ট দিয়েছি, সেটা যদি মনোযোগ সহকারে শুনতেন তাহলে ভাল হত। সর্ব ভারতীয় ভোগ্যদ্রব্যের মূল্যসূচক ১০০ কে ওরা ভিত্তি ধরেছে, আর আমরা ১৯৬ কে ভিত্তি ধরেছি। দ্বিতীয়তঃ ৫ বছরের জন্য যে টাকাটা দিয়েছে বেতনক্রম পুনর্বিন্যাসের জন্য এবং অতিরিক্ত ডি. এ/এ, ডি, এ দেওয়ার জন্য, তাতে আমাদের সংকুলান হয় নি। ১৯৮০ সালকে ভিত্তি বছর মানা না মানার প্রশ্ন নয়, ৯৬০ সালকে ভিত্তি করেই এই হিসাবটা করা হয়েছে।

শ্রী জওহর সাহা :— মাননীয় মন্ত্রী মহোদয় রাজ্য সরকারী কর্মচারীদের মহার্ঘ ভাতার প্রশ্নে আজকে যারা শাসন ক্ষমতায় আছেন, তারাই বিগত দিনে রাজ্য সরকারী কর্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতার দাবী নিয়ে বিভিন্ন জায়গায় বক্তৃতা করেছেন। আজকে কেন্দ্রীয় সরকার সেই দাবী মেনে নিয়ে যখন কর্মা গণ্ডায় হিসাব করে সমস্ত টাকা রাজ্য সরকারকে দিয়ে দিয়েছেন, অথচ রাজ্য সরকার কর্মচারীদের তাদের ন্যায্য পাওনার থেকে বন্চিত করে চলেছেন এর পিছনে কি কারণ থাকতে পারে আমি বুঝতে পারছি না। তাই আমি জিজ্ঞাসা করতে চাই যে রাজ্য সরকারী কর্মচারীরা এই পর্যান্ত কত কিস্তি ডি, এ/এ,ডি, এর টাকা পাওনা হয়েছে এবং তাদের সেই পাওনা টাকা কবে নাগাদ দেওয়া হবে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—সম্প্রতি আমরা যে দুই কিস্তির ডি এ/এ, ডি, এর টাকা দিয়েছি, তা এ্যাডহক ভিত্তিতে দিয়েছি। ফলে এমন কিছু কর্মচারী আছেন, তারা যা পাওনা তার চাইতে কিছু বেশী পেয়ে গেছেন এবং কিছু কর্মচারী আছে, তারা যা পাওনা, তার চাইতে কিছু কম পেয়েছেন। এগুলি এখন আমাদের হিসাব করে দেখতে হবে যাতে ডি, এ/এ ডি, এর হারটা সামগ্রিক ভাবে নির্দ্ধারণ করা যায় এবং সেজন্য সরকার প্রচেষ্টা চালাচ্ছেন।

শ্রীজওহর সাহা :—স্যার, আমার প্রশ্নটা ছিল রাজ্য সরকারী কর্মচারীরা কত কিস্তি ডি,এ/এ, ডি, এর টাকা পাওনা আছে এবং কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারী কর্মচারীদের এই টাকা দেওয়ার জন্য যে কোটি কোটি টাকা রাজ্য সরকারকে দিয়েছেন, রাজ্য সরকার কেন কর্মচারী-দের তার থেকে বন্চিত করছেন ?

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য, আপনার এই সব প্রাসঙ্গিক, আপনি বসুন।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার —মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ৮ম অর্থ কমিশনের সুপারিশক্রমে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে তার কর্মচারীদের কেন্দ্রীয় হারে ডি.এ/এ. ডি, এ, দেওয়ার জন্য মোট কত টাকা দিয়েছেন এবং রাজ্য সরকার কর্মচারীদের এই বাবতে কত টাকা দিয়েছেন ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—স্যার, আমি এই প্রশ্নের উত্তর আগেই দিয়েছে।

মিঃ স্পীকার :—শ্রীমতি গীতা চৌধুরী।

শ্রীমতী গীতা চৌধুরী :—কোয়েশ্চান নাম্বার ১২৩।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—কোয়েশ্চান নাম্বার ১২৩,

প্রশ্ন

১। পৌর সভা কর্তৃক পৌরবাসীদের পৌরবাসীদের হোল্ডিং ট্যাক্স অনুপাতে পৌর এলাকায় বসবাসকারী সরকারী কর্মচারীদের গৃহভাড়া ভাতা বৃদ্ধি করার বিষয়ে সরকার বিবেচনা করবেনা কিনা ?

উত্তর

১। করবেন।

শ্রীমতী গীতা চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহোদয় কত দিনের মধ্যে এটা কার্যাকরী করা হবে জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—খুব শীঘ্রই কার্য্যকরী করা হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী কেশব মজুমদার।

শ্রী কেশব মজুমদার :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড

কোয়েশ্চান নাম্বার—১৮৬।

মিঃ স্পীকার :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১৮৬।

শ্রী দশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১৮৬।

প্রশ্ন

১। রাজ্যে গ্রামাঞ্চলে খেলাধূলার উন্নতির জন্য পৃথকভাবে কোন আর্থিক বরাদ্দ আছে কিনা;

২। তা বর্তমানে কিরূপে খরচ করা হয়ে থাকে ;

৩। ইহা কি সত্য যে আগামী দশ বছরে প্রতিটি পঞ্চায়েত এলাকায় একটি প্লে সেন্টার গড়ে তোলা হবে ;

৪। যদি সত্য হয়, তাহলে কিভাবে তা বাস্তবায়িত হবে, তার সংক্ষিপ্ত বিবরণ ;

## REFERENCE PERIOD

৫। সমগ্র কর্মসূচীটির জন্য আথিক সংস্থানের কি ব্যবস্থা করা হয়েছে এবং প্রতিটি প্লে-সেটার কত অর্থ অনুদান হিসাবে পাবেন ?

উত্তর

১। হ্যাঁ।

২। চীফ কোচ উপ-অধিকর্তা ( যুব কর্মসূচী ), বিভিন্ন বিদ্যালয় প্রধান এবং সমষ্টি উন্নয়ন কার্যাকারকগণের মাধ্যমে খরচ হয়ে থাকে,

৩। সমস্ত গাঁওসভায় ৩১শে মার্চ, ১৯৮৫র মধ্যে প্লে-সেন্টার খোলার ব্যবস্থা করা হয়েছে।

৪। পশ্চিম ত্রিপুরা ও দক্ষিণ ত্রিপুরা জেলা অন্তর্গত প্লে সেন্টারগুলিকে ২৫০ টাকা হিসাবে অর্থ বরাদ্ধ দেওয়া হইয়াছে এবং উত্তর ত্রিপুরা জেলা অন্তর্গত প্লে সেটারগুলিকে দেওয়ার জন্য ফুটবল, বলিবল ও নেট সমষ্টি উন্নয়ন কার্যাকারকগণকে দেওয়া হইয়াছে।

৫। প্রতি প্লে-সেন্টারে ২৫০ টাকা করিয়া আথিক অনুদান এবং খেলার সামগ্রী দেওয়া হইয়াছে।

মিঃ স্পীকার প্রশ্নোত্তর আওয়ার শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব হয়নি সেইগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। (ANNE-XURES-"A" & "B").

## REFERENCE PERIOD

মিঃ স্পীকার :— এখন রেফারেন্স পিরিয়ড আমি মাননীয় সদস্য শ্রী দিবাচন্দ্র রাংখল মহাশয় থেকে একটি উল্লেখ্য বিষয়ের নোটিশ পেয়েছি এবং নোটিশটি পরীক্ষা করার পর গুরুত্ব অনুসারে উৎথাপন করার অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল—

"গত ১লা মার্চ ১৯৮৫ ইং উত্তর ত্রিপুরার ময়নামার চালিতা ছড়াতে সশস্ত্র টি,-এন, ভি. উগ্রপন্থীদের আক্রমণে যুব সমিতির দুই কর্মী কুবলেশ্বর চাকমা ও হেমেন্দ্র চাকমা খুন হওয়ার ঘটনা সম্পর্কে।"

আমি এখন মাননীয় সদস্য শ্রী দিবাচন্দ্র রাংখল মহোদয়কে ওনার-নোটিশটি হাউসে উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

শ্রী দিবাচন্দ্র রাংখল :— মাননীয় স্পীকার স্যার, আমার রেফারেন্স নোটিশটি হল :—"গত ১লা মার্চ ১৯৮৫ ইং উত্তর ত্রিপুরার ময়নামার চালিতা ছড়াতে সশস্ত্র টি, এন. ভি, উগ্র-পন্থীদের আক্রমণে যুব সমিতির দুই কর্মী কুবলেশ্বর চাকমা ও হেমেন্দ্র চাকমা খুন হওয়ার ঘটনা সম্পর্কে"

মিঃ স্পীকার :— আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে উক্ত বিষয়ের উপর

তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি তিনি এক্ষনি তাঁর বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তাহলে কবে তাঁর বক্তব্য রাখিবেন তাহা আমাকে জানাবেন।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মাননীয়, স্পীকার স্যার আমি এ বিষয়ের উপর আগামী ২০শে মার্চ একটি বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আগামী ২০শে মার্চ বিবৃতি দেবেন। আমি আরেকটি উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি। নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া। আমি নোটিশটি পরীক্ষা করার পর নোটিশটির গুরুত্ব অনুসারে উত্থাপনের জন্য অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল :—

"গত ৮ই মার্চ ১৯৮৫ ইং চম্পকনগর টাকারজলা রাস্তায় একদল সশস্ত্র উগ্রপন্থীদের দ্বারা যাত্রীবাস আক্রান্ত হওয়ার ঘটনা সম্পর্কে"।

আমি এখন মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয়কে তাঁর নোটিশটি হাউজে উত্থাপনের জন্য অনুরোধ করছি।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— মাননীয় স্পীকার স্যার, আমার দৃষ্টি আকর্ষণী নোটিশটি হল :— "গত ৮ই মার্চ ১৯৮৫ ইং চম্পকনগর টাকারজলা রাস্তায় একদল সশস্ত্র উগ্রপন্থীদের দ্বারা যাত্রীবাস আক্রান্ত হওয়ার ঘটনা সম্পর্কে।"

মিঃ স্পীকার :— আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে উক্ত বিষয়ের উপর একটি বিবৃতি দিতে অনুরোধ করছি, যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে কবে তাঁর বিবৃতি দিতে পারবেন আমাকে জানাবেন।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার, এ সম্পর্কে আগামী ২০শে মার্চ আমি একটি বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আগামী ২৯ শে মার্চ একটি বিবৃতি দেবেন। আমি আরেকটি উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা মহোদয় থেকে পেয়েছি। নোটিশটি পরীক্ষা করার পর উহার গুরুত্ব অনুসারে উত্থাপনের অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল :—

"গত ২২ শে ফেব্রুয়ারী, ১৯৮৫ ইং খোয়াই মহকুমার বাইজলবাড়ী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র হইতে একজন ডাক্তার ও একজন নার্স উগ্রপন্থীর দ্বারা অপহৃত হওয়ার ঘটনা সম্পর্কে"।

আমি এখন মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা মহোদয়কে ওনার নোটিশটি হাউজে উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

শ্রী রবীন্দ্র দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, আমার দৃষ্টি আকর্ষণী নোটিশটি হল :—

Reference Period

"গত ২২ শে ফেব্রুয়ারী ১৯৮৫ ইং খোয়াই মহকুমার বাইজলবাড়ী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র হইতে একজন ডাক্তার ও একজন নার্স উগ্রপন্থীর দ্বারা অপহৃত হওয়ার ঘটনা সম্পর্কে"।

মিঃ স্পীকার :— আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে উক্ত নোটিশটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে কবে দিতে পারবেন আমাকে জানাবেন।"

শ্রী নৃপেন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার, এ সম্পর্কে আমি আগামী ২০ শে মার্চ একটি বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় আগামী ২০শে মার্চ একটি বিবৃতি দেবেন।

আজ একটি উল্লেখ্য বিষয়ের নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রী মাণিক সরকার মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত বিষয় বস্তুর উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হল :—"গত ১৩ই মার্চ ১৯৮৫ ইং সন্ত্রাস ও কারচুপিতে ভরা বীরবিক্রম সান্ধ্য কলেজের ছাত্র সংসদ নির্বাচন সম্পর্কে"।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার, গত ১৩-৩-৮৫ ইং তারিখ আগরতলা বীর-বিক্রম সান্ধ্য কলেজের ছাত্র সংসদের নির্বাচন অনুষ্ঠিত হয়। নির্বাচনের পর সেই দিনই গণনা শেষ করিয়া ফলাফল ঘোষণা করা হয়। ফলাফল ঘোষণায় দেখা যায় সংসদের প্রত্যেকটি আসনেই এন. এস. ইউ. আই. এর প্রার্থীরা নির্বাচিত হয়। ক্লাস প্রতিনিধির সব কয়টি আসনেও এন. এস ইউ. আই এর প্রার্থীরা জয়ী হয় বলিয়া ঘোষণা করা হয়।

উল্লেখিত নির্বাচনের দিন সকাল হইতে ফল ঘোষণার পর অবধি পূর্ব থানার ভারপ্রাপ্ত কার্যকারকের নেতৃত্বে তিন জন সাব ইন্সপেক্টর, ৪ জন সিভিল পুলিশ এবং এক সেকশন আর. এ. সি. (সেভেন্থ বেটেলিয়ন) কলেজ প্রাঙ্গনে শান্তি শৃঙ্খলা রক্ষার কার্যে উপস্থিত ছিল। বিকাল ২টার পর আর. এ. সি. পার্টির বদলী হিসাবে সেখানে সি. আর. পি. মোতায়েন করা হয়। নির্বাচন কালে কারচুপি হইয়াছিল বা সন্ত্রাসের সৃষ্টি হইয়াছিল এমন কোন অভিযোগ পুলিশের নিকট কেহ করে নাই। তবে শিক্ষা দপ্তর থেকে প্রাপ্ত এক রিপোর্টে দেখা যায় এস, এফ. আই. নির্বাচনকে কেন্দ্র করে এক অস্বাভাবিক পরিস্থিতির সৃষ্টি হয়েছে এই মর্মে গত ৮-৩-৮৫ ইং তারিখ এক লিখিত অভিযোগ করেছিল। এই অভিযোগের মধ্যে ছিল যে মনোনয়ন পত্র দাখিল করার সময় বহিরাগত সমাজ বিরোধীরা এস, এফ. আই. সমর্থকদের উপর দৈহিক নির্যাতন করছেন, কি কার্ড জোর করে ছিনিয়ে নিয়ে গেছেন, তাদের বাড়ী বাড়ী যেয়ে ভয় দেখাচ্ছেন

ইত্যাদি। এই অভিযোগও করা হয় যে মনোনয়নপত্র স্ক্রুটিনির সময় এন. এস. ইউ. আই. এস. এফ আই-এর প্রার্থীদের উপস্থিত থাকতে বাধা দেন। ফলে তাদের অনুপস্থিতিতেই মনোনয়ন পত্রাদি গৃহিত হয়। অধ্যক্ষ, উপাধ্যক্ষ এবং কয়েকজন অধ্যাপকের বিরুদ্ধেও কিছু পক্ষপাতিত্বের অভিযোগ আনা হয়।

পরবর্তী সময়ে ভোট গণনা শেষ না হতেই এস. এফ. আই অধ্যক্ষের নিকট এই মর্মে এক লিখিত অভিযোগ আনেন যে, ভোটার নয় এমন অনেক লোক ভোট দান করায় তারা ভোট গণনা কেন্দ্র ত্যাগ করেছেন।

শ্রীমানিক সরকার :— পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, ভোটের দিন কলেজের ছাত্র নয় বিধায় ভোটের অধিকার নাই এমন কিছু বহিরাগত যুবক যারা কলেজে পড়াশুনা করে না, তারা ভোট কেন্দ্রে ঢুকে ভোট দেওয়ার জন্য চেষ্টা করেছিল, কিন্তু এস. এফ আই-র যারা নির্বাচন প্রার্থী তাদের পোলিং এজেন্ট যারা ছিল তারা তাদেরকে হাতে নাতে ধরে ফেলেন তখন পোলিং অফিসারের কাছে প্রমাণপত্র না দিতে পারায় চলে যায়। তারপর এন. এস. ইউ. আইর কিছু ছেলে এস. এফ. আইর ছেলেকে প্রিসাইডিং অফিসারের নিকট থেকে জোর করে নিয়ে যাওয়ার সময় কলেজ কর্তৃপক্ষ কোন ব্যবস্থা গ্রহণ করেনি বলে অভিযোগ আছে। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা জানাবেন কি?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্যের নিশ্চয়ই জানা আছে, নির্বাচন যারা পরিচালনা করেন তারা যদি এসব ব্যাপারে পুলিশের সাহায্য চান তাহলে পুলিশ সাহায্য করতে পারে। নির্বাচন যারা পরিচালনা করেন তারা যদি এসব পুলিশকে জানান তাহলে পুলিশ জানতে পারে, কিন্তু এছাড়া পুলিশ ও সরকার জানতে পারেন না।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী সুধীর মজুমদার।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার :— পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, কলেজের যে নির্বাচনের কথা বলা হয়েছে সেখানে কোন নির্বাচন হয়েছে না আন কনটেষ্ট নির্বাচন হয়েছে?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, পুলিশের কাছে তা থাকার কথা নয়।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার :—পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, আমি বলছি এই কারণে যে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলেছেন যে, সেখানে কোন নমিনেশান পেপার সাবমিট করতে দেওয়া হয় নাই। তাহলে সেখানে কি আন-কনটেষ্টেড নির্বাচন হয়েছে?

শ্রী নৃপেন চক্রচর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, এ তথ্য আমায় কাছে নাই।

শ্রী মানিক সরকার :— পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, নোমিনেশান পেপার ইত্যাদি সাবমিট করার কথা ১লা মার্চ। তার আগের দিন, এস. এফ, আইর যারা প্রার্থী তারা কলেজ থেকে নোমিনেশান পেপার আনতে গিয়ে এন, এস, ইউ, আই এর ছাত্র দ্বারা

আক্রান্ত হয়, কিন্তু কলেজের কর্তৃপক্ষ ছাত্রটিকে রক্ষা করেনি। নোমিনেশান পেপার সংগ্রহ করে যখন সে বাহিরে এসেছিল তখন সে ছাত্রটি নির্বাচন কমিশন ও কলেজ অধ্যক্ষের কাছে অভিযোগ করেছিল যে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করতে হলে নোমিনেশান পেপার সাবমিট করতে হবে, কিন্তু তার আগেই আমি আক্রান্ত হয়েছি।

আমাদের আপনি প্রটেকশান দেওয়ার চেষ্টা করুন। সেখানে নির্বাচন কমিশনের দায়িত্বে আছেন তিনিও কলেজের শান্তিরক্ষার জন্য পুলিশকে জানান সত্বেও পুলিশ সেই প্রটেকশান দিতে পারেন নাই। তারপর এম, বি, বি কলেজের ডে সেকশানের প্রিন্সিপালের একটা জীপ গাড়ী আছে, তাঁকে রিকোয়েষ্ট করা হল। অনেক অনুরোধ করার পর তিনি রাজী হলেন এবং যখন তাদের সেই জীপ গাড়ীতে করে নিয়ে যাওয়ার চেষ্টা করা হয় তখন সেই গাড়ীটিকে ঘেরাও করা হয়। এবং এন, এস, ইউ, আই,র ছাত্রদের সংগে কিছু সংখ্যক বাইরের লোকও ছিল যাদের নামে পুলিশের কাছে বিভিন্ন কেস আছে—এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—স্যার, এটা যদি হয়ে থাকে তাহলে খুবই দুঃখজনক ঘটনা আমি মাননীয় সদস্যদের সকলকে অনুরোধ করব যাতে আমাদের রাজ্যে কোন নির্বাচনকে কেন্দ্র করে এই ধরনের ঘটনার পুনরাবৃত্ত না ঘটে এটা আপনারা সব সময় লক্ষ্য রাখবেন।

শ্রী ভানুলাল সাহা—মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি—এই সান্ধ্য কলেজের নির্বাচন পরিচালনার জন্য একটা ট্রাইব্যুনাল গঠিত হয়েছিল এবং সেই ট্রাইব্যুনালের সদস্য শ্রী শান্তিময় গাংগুলী ও অপর একজন অধ্যাপক এস. এফ আই. সংগঠনের ছাত্রদের হারাবার জন্য সরাসরি সাহায্য করেছেন?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—স্যার, এটা আমার জানা নাই। তবে মাননীয় সদস্য যখন বলেছেন তখন আমি শিক্ষা দপ্তরকে বলব যাতে এই সম্পর্কে যথাযথ তদন্ত করেন।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি. এই সান্ধ্য কলেজের নির্বাচন সম্পর্কে কলেজের অধ্যক্ষ একটা ঘোষণা দিয়েছিলেন। এরপর শিক্ষা দপ্তর থেকে হায়ার এডুকেশানের ডাইরেক্টার এক আদেশ দিয়েছিলেন সেই তারিখ পরিবর্তন করার জন্য যার ফলে সান্ধ্য কলেজের নির্বাচনের তারিখ পিছিয়ে দেওয়া হয়।

প্রথমে ডে কলেজের নির্বাচন ছিল সান্ধ্য কলেজের নির্বাচনের পরে—কিন্তু যাতে সান্ধ্য কলেজের নির্বাচনের প্রভাব ডে কলেজের নির্বাচনের না পরে তার জন্য হায়ার এডুকেশানের ডাইরেক্টার এক আদেশ বলে সেই নির্বাচনের তারিখ পিছিয়ে দেয়, এটা ঠিক কিনা?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—স্যার, হায়ার এডুকেশানের ডাইরেক্টার ছাত্রদের সামগ্রীক স্বার্থে যে কোন সময় যে কোন আদেশ দিতে পারেন।

শ্রী জওহর সাহা—মাননীয় মন্ত্রী মহোদয়, এই সান্ধ্য কলেজের নির্বাচন উপলক্ষে, এখানে মাননীয় সদস্য মানিক সরকার যে তথ্য পরিবেশন করেছেন এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত

মিঃ স্পীকার—মাননীয় সদস্য মানিক সরকার কি তথ্য পরিবেশন করেছেন (ইন্টারাপশান) তথ্যের বিরোধীতা আপনি এখানে করতে পারেন না ( ইনটারাপশান )

শ্রী জওহর সাহা—এখানে আমি তথ্য দিচ্ছি (ই-টারাপশান) টিচার্স কাউনসিলে সর্ব-সমম্মতিক্রমে সিদ্ধান্ত নেওয়া হয় যে সান্ধ্য কলেজের নির্বাচন হবে ২৫. ২. ৮৫ তারিখ। এবং সান্ধ্য কলেজের নির্বাচনের প্রভাব ডে কলেজের উপর পরবে সেজন্য (ইন্টারাপশান) হায়ার এডুকেশান ডাইরেক্টার (ইন্টারাপশান)

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—সময় নষ্ট করার অনুমতি আপনি দেবেন না।

## CALLING ATTENTION

মিঃ স্পীকার—মাননীয় সদস্য সুধীর রঞ্জন মজুমদার এই বক্তব্য রেখেছেন (ইন্টারাপশান) আমি মাননীয় সদস্য শ্রী মতিলাল সরকারের নিকট থেকে একটা দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশের বিষয় বস্তু হল'—'বিগত ১৫ই অকক্টোবর টি. এন. ভি.র তথাকথিত স্বাধীনতার নামে বড়মুড়া পাহাড়ে ট্রাকযাত্রীদের উপর উত্তর ত্রিপুরার ধুমাছড়া, বগাবিল, করাতীছড়া, আমবাসার নাইলাহা চৌধুরীপাড়ার, সদর চম্পকনগর, কুলাই সহ বিভিন্ন স্থানে খুন, হামলা, প্রচার পত্র ছড়ানো, পতাকা উত্তোলন ইত্যাদিসন্ত্রাসবাদী ঘটনা সম্পর্কে। আমি মাননীয় সদস্য শ্রী মতিলাল সরকার কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :—স্যার, এই সম্পর্কে আমি ২০-৩ ৮৫ ইং তারিখ বিবৃতি দেব।

মিঃ স্পীকার :—আমি আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য সুবোধ চন্দ্র দাস মহোদয়ের কাছ থেকে পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা করার পর উত্থাপন করার অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয় বস্তু হল :. কাঞ্চনপুর ব্লক এলাকার মনু ছৈলেংটার গত ২১ শে জানুয়ারী রামবলী রিয়াং এর হত্যাকাণ্ড এবং জম্পই পাহাড়, খেদাছড়া ও দামছড়ায় সম্প্রতি সন্ত্রাসবাদী এম. এন এফ কর্ত্তৃক চাঁদা আদায় সম্পর্কে।

আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে আমি আগামী ২০ শে মার্চ বিবৃতি দেব।

মিঃ স্পীকার :—মাননীয় মুখ্যমন্ত্রী আগামী ২০ শে মার্চ বিবৃতি দেবেন।

মিঃ স্পীকার :—আমি আরেকটি নোটিশ মাননীয় সদস্য গোপাল চন্দ্র দাস ও নগেন্দ্র জমাতিয়ার কাছ থেকে পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা করার পর উত্থাপন করার জন্য অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয় বস্তু হল :—গত ১৪-২-৮৫ ইং সকাল প্রায় ৮ ঘটিকায় আগরতলা মটরস্ট্যাণ্ডে ত্রিপুরার আঞ্চলিক ফার্মাসিসট্ ইনসটিটিউটে পাঠরত ছয়জন মিজোরাম নিবাসী ছাত্র ও ১ জন ত্রিপুরার ছাত্রকে কতিপয় দুষ্কৃতকারীর প্ররোচনায় বেদড়ক মার পিটের ঘটনা সম্পর্কে"।

আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ২০শে মার্চ বিবৃতি দেব।

মিঃ স্পীকার :—মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আগামী ২০ শে মার্চ বিবৃতি দেবেন।

মিঃ স্পীকার :—আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় সদস্য কেশব মজুমদার কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। নোটিশটির বিষয় বস্তু হল : "বিগত ৮ই ফেব্রুয়ারী অমরপুরের বাসকো গ্রামে উপজাতী গণমুক্তি পরিষদের নেতা বিনন্দ জমাতিয়া ও তাঁর সংগী স্বয়ং জমাতিয়া টি, ইউ জে এসের দুবৃত্তদের হাতে খুন হওয়া সম্পর্কে।" আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি বিবৃতি দেওয়ার জন্য।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার স্যার গত ৭/২/৮৫ ইং সকাল ৮টা ২০ মিঃ সময় বীরগঞ্জ থানাধীন পূর্ব্ব কাসকো গ্রামের শ্রীজগদীশ জমাতিয়া উক্ত এলাকার গ্রাম প্রধান বীর বর্ণ জমাতিয়া সহ বীরগঞ্জ থানাতে উপস্থিত হইয়া মৌখিক এজাহার করেন যে গত ৫/২/৮৫ ইং রাত অনুমান ৮-২০ মিঃ এর সময় খাওয়া দাওয়া করে স্ত্রীপুত্র নিয়া শুয়ে ছিলেন। তাহার ঘরের উত্তর দিকে অনুমান ২০ হাত দূরে বাড়ীতে তাহার মেয়ে রসমনজুরী জমাতিয়ার ঘর। ঐ সময় বিনন্দ জমাতিয়া এবং শ্রীরাজা জমাতিয়াই তাহার বাড়ীতে আসিয়া প্রথমে তাহার মেয়ের রসমনজুরীকে দরজা খুলিবার জন্য ডাক দেন। শ্রীবিনন্দ জমাতিয়ার গলার আওয়াজ বুঝিতে পারিয়া তিনি দরজা খুলিয়া দেন। শ্রীবিনন্দ জমাতিয়া ও তাহারা সংগীগণ ভাত খাওয়ার জন্য বলিলে তিনি খাওয়ার ব্যবস্থা করেন। শ্রীবিনন্দ জমাতিয়া ও তাহার সংগীরা ঐ ঘরে ঘুমায়। রাত অনুমান ১-৩০মি/২টার সময় তাহার মেয়ে রসমনজুরীর ঘরের দরজা ভাংগার শব্দ ও মেয়ের চীৎকার তিনি শুনিতে পান।

কিছুক্ষণ পরে হঠাৎ গুলির আওয়াজ শুনিতে পান। ডাকাত আসিয়াছে মনে করিয়া ঘর হইতে বাহির পাড়া প্রতিবেশীকে ডাকাডাকি করেন। লোকজন সহ তাহার মেয়ের ঘরের দিকে লক্ষ্য করিয়া দেখিতে পান ঘরের দরজা ভাংগা এবং ঘরের জিনিষ-পত্র তছনছ হইয়া পড়িয়া আছে। ঘরে ঢুকিয়া দেখেন তাহার দুই মেয়ে কাঁদতেছিল এবং ঘরের মাঝামাঝি শ্রীবিনন্দ জমাতিয়ার একজন সংগী শ্রীঋষ্য কুমার জমাতিয়ার মৃতদেহ গুলিবিদ্ধ অবস্থায় পড়িয়া আছে। ঘরে শ্রী বিনন্দ জমাতিয়া ও তাহার অপর সংগী শ্রীরাজা জমাতিয়াকে দেখিতে না পাইয়া তাহার মেয়েকে জিজ্ঞাসা করে জানিতে পারেন যে দরজা ভাঙ্গিয়া অনুমান ৮/১০ জন লোক ঘরে ঢুকিয়া শ্রীবিনন্দ জমাতিয়া ও তাহার দুই সঙ্গীকে ধরার চেষ্টা করিলে পরে ধস্তাধস্তি হয় এবং ঐ সময় দুষ্কৃতকারীরা শ্রীঋষ্য কুমার জমাতিয়াকে গুলি করে। শ্রী বিনন্দ জমাতিয়া ও তাহার অপর সংগীকে দুষ্কৃতকারীরা জোর করিয়া ঘরের বাহির নিয়া যায়। এজাহারে তিনি জানান তিনি মনে করেন দুষ্কৃতকারীরা শ্রীবিনন্দ জমাতিয়া ও তাহার সংগীকে হত্যার উদ্দেশ্যে অপহরণ করিয়াছে। এজাহার লিপিবদ্ধ করে বীরগঞ্জ থানার ভার প্রাপ্ত দারোগা তদন্ত ভার গ্রহণ করেন বর্তমানে সি. আই. ডি এর একজন ডি. এস. পি ঐ কেইসের তদন্ত করিতেছেন। শ্রীবিনন্দ জমাতিয়ার সংগী শ্রীরাজা জমাতিয়া দুষ্কৃতকারীদের হাত হইতে কোন প্রকারে পলাইতে সক্ষম হন। তিনি উদয়পুরে ফিরিয়া আসিয়া পুলিশকে ঘটনাটি জানান। তদন্তকারী অফিসার ঘটনাস্থল পরিদর্শন করেন এবং ২১ জন সংগীর জবানবন্দী গ্রহণ করেন। তদন্ত কার্য চলাকালীন পুলিশ দুই ব্যক্তিকে যথা বীরবর্ম জমাতিয়া ও শ্রীধ্রুব সাধন জমাতিয়া ( উভয়ই পুরান কাসকো অধিবাসী ) কে গত ১/২.৮৫ ইং তারিখে গ্রেফতার করেন। একজন বর্তমানে জেল হাজতে আছেন এবং একজন শ্রীবীর বর্ম জমাতিয়া গত ৮/২/৮৫ ইং তারিখ জামিন পেয়েছেন। গত ৭/২/৮৫ ইং তারিখ অনুমান বিকাল সাড়ে পাঁচ ঘটিকার সময় পুরান কাসকো বাড়ী হইতে অনুমান দুই কিলোমিটার দক্ষিণ পশ্চিম হাবিলদার ছড়ার কাছে ধৃত ব্যক্তিদের স্বীকারোক্তি নির্দেশমতে ম্যাজিসট্রেট ও সাক্ষী গণের মোকাবিলায় কবর হইতে শ্রীবিনন্দ জমাতিয়ার মৃত দেহ অস্ত্রের আঘাতের চিহ্ন সহ উদ্ধার করা হয় এবং লাশ ময়না তদন্তের জন্য অমরপুর হাসপাতালে প্রেরণ করা হয়। ঐ তারিখই শ্রীঋষ্য কুমার জমাতিয়ার মৃতদেহ ও ময়না তদন্তের জন্য অমরপুর হাসপাতালে প্রেরন করা হয়। ময়না তদন্তে প্রকাশ ধারাল অস্ত্রের আঘাতের দরুন অতিরিক্ত রক্ত পাতের ফলে শ্রীবিনন্দ জমাতিয়ার মৃত্যু ঘটে। ইহা একটি খুনের ঘটনা। শ্রীঋষ্য কুমার জমাতিয়ার বুকে গুলির দরুন অতিরিক্ত রক্ত পাতের ফলে মৃত্যু ঘটিয়াছে বলিয়া ময়না তদন্তে প্রকাশ এবং ইহা ও একটি খুনের ঘটনা। ঘটনাটি তদন্ত চলিতেছে। মৃত ঋষ্য কুমার জমাতিয়ার স্ত্রীকে এক কালীন সাহায্য বাবত

## Calling Attention

৫০০০ টাকা মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে দেওয়া হইয়াছে। তাহার স্ত্রীকে একটি সরকারী চাকুরীতে নিয়োগ করা হইয়াছে। শ্রীবিনন্দ জমাতিয়ার পরিবারবর্গকেও অনুরূপ সাহায্য দেওয়া হবে।

শ্রীকেশব মজুমদার :—পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যে বিবৃতি দিয়েছেন, এর সংগে আমি একটা জিনিস জানতে চাই যে বিনন্দ জমাতিয়াকে খুন করার একটা পরিকল্পনা দীর্ঘদিন ধরে চলছিল এবং সেটা এই ঘটনার মাধ্যমে কার্য্যকরী করা হয়েছে মাত্র। খুন হওয়ার আগে ১৯৮৪ সনের ২৭শে আগস্ট কাসকো গ্রামের মদন দেববর্মা, সুখ দয়াল দেববর্মা তারা রাত্রে মিটিং করে সিদ্ধান্ত নেয় যে বিনন্দ জমাতিয়াকে খুন করা হবে। রতি রঞ্জন জমাতিয়া এবং আরও কয়েকজনকে তাকে হত্যা করার কাজে নিয়োগ করা হয়। এবং দশ হাজার টাকা দেওয়া হবে বলেও বলা হয় এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার স্যার, একজন সি. আই. ডি এর অফিসার এটা তদন্ত করছেন। আশা করব সেই অফিসার এই সব তদন্ত করে দেখবেন।

শ্রীকেশব মজুমদার :—গত সেপ্টেম্বর মাসে সোনাছড়াতে একবার আমন্ত্রণ করে বিনন্দকে হত্যা করার চেষ্টা করা হয়েছিল। এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ?

শ্রীকেশব মজুমদার :— আরেকবার যখন বিনন্দ জমাতিয়া কাসকো গ্রামে যান তখন রাজা জমাতিয়া, তালদেববর্মা এবং সাধু জমাতিয়া এই তিন জনের সঙ্গে কাসকো গ্রামে বিনন্দের দেখা হয়। বিনন্দ জমাতিয়ার সংঙ্গে দেখা হওয়ার সঙ্গে সঙ্গেই রাজা জমাতিয়া এবং তালদেববর্মা ওখান থেকে চলে যায় এবং ওরা খুনী বাহিনীকে খবর দিয়ে জড় করে এবং রাত্রিবেলার দিকে খুন করে। অতুল বিহারী, মোহন রাই, বিজয় হখি, মদন হরি ওরাও খুনের সঙ্গে জড়িত এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা জানাবেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :—স্যার, বিনন্দ জমাতিয়া এই ষড়যন্ত্র সম্পর্কে অমরপুর পুলিশের কাছে একটি বিবৃতিতে রেখেছেন এই তথ্য আমার কাছে রয়েছে। এ সম্পর্কে বিস্তৃত তথ্য আমি এখন দিতে পারছি না। দ্বিতীয়তঃ ম্যাজিষ্ট্রেটের সামনে তাঁর স্বীকারোক্তি রয়েছে, সেই স্বীকারোক্তিকে অবলম্বন করে পুলিশ নিশ্চয়ই অন্যান্য যারা আসামী রয়েছে তাদের গ্রেপ্তার করার চেষ্টা করছেন। এ সম্পর্কে বিস্তৃত বিবরণ এখনি হাউসের সামনে দেওয়া সম্ভব নয়। আমি মাননীয় স্পীকার মহোদয়কে অনুরোধ করছি যেহেতু বিষয়টি বিচারাধীন, সেইহেতু মাননীয় সদস্যরা যেন তদন্তের স্বার্থে আর প্রশ্ন না করেন। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, কারণ বিনন্দ জমাতিয়া ত্রিপুরার একজন অসাধারণ কৃতি সন্তান, যিনি বিচ্ছেদকারীদের আন্দোলনের বিরুদ্ধে নিজের জীবন দান করেছেন। কাজেই তাকে যারা খুন করেছে, সেই খুনীরা যাতে

রেহাই পেতে না পারে, তার জন্য হাউসকে অনুরোধ করছি সরকারকে সহযোগিতা করার জন্য।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :- -পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার,

শ্রী নৃপেন চক্রবর্তী :—স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সুষ্ঠু তদন্তের স্বার্থে এই বিষয়টির উপর আর কোন আলোচনার সুযোগ না দেওয়ার জন্য আপনাকে অনুরোধ করছি।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এই বিষয়টির উপর এখানে বিবৃতি দিয়েছেন এবং ২/১ জন সদস্যের ক্ল্যারিফিকেশানের জবাব ও তিনি দিয়েছেন। কাজেই বিরোধীদলের পক্ষ থেকে এবং আমি ঐ এলাকারও জন প্রতিনিধি তাই আমি কিছু তথ্য সংগ্রহ করেছি, সেগুলি আমি এখানে তুলতে চাই।

শ্রী নৃপেন চক্রবর্তী— মাননীয় সদস্যকে আমি অনুরোধ করছি পুলিশের সি. আই. ডি. অফিসার রয়েছেন ও'র কাছে আপনি তথ্য দিতে পারেন।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য যেহেতু বিষয়টি আদালতের বিচারাধীন সেইহেতু এটা নিয়ে এখানে আর আলোচনা করা সম্ভব নয়।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— স্যার, বিষয়টির উপর অনেকেই ক্ল্যারিফিকেশান চেয়েছেন, আর আমি একটা ক্ল্যারিফিকেশান চাইতে পারব না? তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী প্রথমেই বলতে পারতেন যে বিষয়টির উপর ক্ল্যারিফিকেশান চাওয়া যাবে না।

শ্রী দশরথ দেব :— আপনার কাছে তথ্য থাকলে তদন্তকারী অফিসারের কাছে তথ্য দিন।

মিঃ স্পীকার :— আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি। তিনি যেন মাননীয় সদস্য শ্রী ভানুলাল সাহা মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশটি বিষয়বস্তু হলো:—

"গত ৪.২.৮৫ ইং মান্দাইয়ের চারঘারিয়া গ্রামে বিধায়ক রসিরাম দেববর্মার বাড়ীতে উগ্রপন্থী হামলা, রাজমিস্ত্রী রতন চক্রবর্তীর খুন সুভাষ দেবনাথ ও অনুপ দেবনাথের গুরুতর আহত হওয়া সম্পর্কে"।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মিঃ স্পীকার, আমি মাননীয় সদস্য শ্রী ভানুলাল সাহা মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দিচ্ছি।

গত ৪/৫-২-১৯৮৪ ইং তারিখ রাত্রি অনুমান ১ টা হইতে ২-৩০ মিঃ-এর সময় ১৫/২০ জনের একটি উগ্রপন্থী দল জলপাই রং-এর পোষাক পরিহিত অত্যাধুনিক অস্ত্র-শস্ত্রে সজ্জিত হইয়া চারঘরিয়া গ্রামে সি. পি. আই (এম) দলের বিধায়ক রসিরাম দেববর্মার বাড়ী চড়াও করে। উগ্রপন্থী দলটি বাড়ীর লোকজনদের ঘর হইতে বাহিরে আসিবার

জন্য ডাকাডাকি করে। ঐ সময়ে শ্রী রশিরাম দেববর্মা বাড়ীতে ছিলেন না। ডাকাডাকিতে চিন্তামনি দাস পাড়ার শ্রী সচি দেববর্মা ঘরের বাহিরে আসেন। প্রায় সঙ্গে সঙ্গে জলপাই রং-এর পোষাক পরিহিত উগ্রপন্থীদের মধ্যে ৩/৪ জন উগ্রপন্থী ঘরে ঢুকিয়া শ্রী রসিরাম দেববর্মার শ্বশুরের কাছে নিয়োজিত তিন জন দিনমজুরের মধ্যে শ্রী অনুপ দেবনাথ —পিতা যোগেন্দ্র দেবনাথ, (সাং দুর্গানগর) মারধর করে ও দা দ্বারা মারাত্মকভাবে আঘাত করে, ফলে আঘাত প্রাপ্ত হন এবং অপর দিনমজুর শ্রী রতন চক্রবর্তীকে ( সাং দুর্গানগর ) ধস্তাধস্তি করিয়া ঘরের বাহিরে আনে এবং দা দ্বারা কোপাইতে থাকে ফলে শ্রী রতন চক্রবর্ত্তী ঘটনা স্থলেই প্রান হারান।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— ... .. ... . . . . ... . . .

(At this stage the Members of the TUJS group staged a walk-out)

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— উগ্রপন্থীদের মধ্যে কিছু সংখ্যক উগ্রপন্থী মান্দাই গ্রাম প্রধান শ্রী গোপাল দেববর্মা, চারঘরিয়া গ্রামের পাথীরাই দেববর্মার ছেলে শ্রী বিনোদ দেববর্মা ও অন্যান্যদের নিকট হইতে জোরপূর্বক চাঁদা আদায় করিতে থাকে। উগ্রপন্থীদের মধ্যে অপর ৩/৪ জন উগ্রপন্থী ষ্টেনগান ও রাইফেল সহ সজ্জিত হইয়া তক্কীরাই দেববর্মার ছেলে শ্রী বিজয় দেববর্মা এবং বিনোদ দেববর্মার ছেলে শ্রী রাধা দেববর্মাকে চারঘরি গ্রামের তাহাদের বাড়ী হইতে অনুমান ১০০ মিটার দূরে অপহরণ করিয়া নিয়া যায় এবং তাহাদের সম্পত্তি লুটপাট করিয়া নেয়। উগ্রপন্থীরা শ্রী বিজয় দেববর্মা ও শ্রী রাধাচরণ দেববর্মাকে সিগারেটের আগুনে ছেকা দিতে থাকে এবং ধমকাইতে থাকে যে তাহারা যেন সি পি আই-(এম) পার্টির কাজ করা ছাড়িয়া দেয়। উগ্রপন্থী দলটি উভয়কে চোখ বাঁধা অবস্থায় কিছু দূর অপহরণ করিয়া নিতে থাকিলে উগ্রপন্থীদলের দলনায়ক শূন্যে ১ রাউণ্ড গুলি ছোঁড়ে। তখন সমগ্র উগ্রপন্থী দলটি অপহৃত শ্রী বিজয় দেববর্মা ও শ্রী রাধাচরণ দেববর্মাকে নিকটবর্ত্তী গ্রামে ফেলিয়া পলাইয়া যায়। উগ্রপন্থীরা পলাইয়া যাওয়ার পথে উপজাতি নারীদের ব্যবহৃত শাড়ি/কাপড় পোড়াইয়া দেয়। এই ঘটনার সংবাদ শ্রী হাইরাই দেববর্মার জবানীতে জিরানীয়া থানায় ভারতীয় দণ্ডবিধির ৩৯৫/৩৯৬/৩৯৭/৩৬৪ ধারায় এবং অস্ত্র আইনের ২৭ ধারায় মোকদ্দমা নং ৩ (২) ৮৫ নথিভুক্ত করা হয়।

শ্রীদেবেন্দ্র দেবনাথের পুত্র জখমী শ্রীঅনুপ দেবনাথ, যোগেশ্বর দেবনাথের পুত্র শ্রীসুভাষ দেবনাথ ওরফে সতীশ দেবনাথ গুরুতর কাটা জখম অবস্থায় ৫/২/৮৫ ইং তারিখে জি.বি হাসপাতালে চিকিৎসার জন্য প্রেরণ করা হয়। জি বি. হাসপাতালে শ্রীসুভাষ দেবনাথ ৫/২/৮৫ ইং অপরাহ্নে প্রান হারান। মৃত রতন চক্রবর্ত্তী ও সুভাষ দেবনাথের মৃতদেহ ময়না তদন্তের জন্য প্রেরণ করা হয়। মৃত দেহ ময়না তদন্তের পর তাহাদের আত্মীয়কে বুঝাইয়া দেওয়া

হয়।

উল্লেখ থাকে যে, উগ্রপন্থী দলটি ৪.২.৮৫ ইং তারিখে রাত্রি অনুমান ৯ টার সময় ভৃগুদাস বাড়ী ল্যাম্প লুট পাট করে এবং নগদ ৩,২০০ টাকা নিয়া যায়। ভৃগুদাস বাড়ী গ্রামে ৪.২.৮৫ ইং তারিখে ভৃগুদাস বাড়ী ল্যাম্পস ছাড়াও আরও ১৫টি বাড়ী লুটপাট চালায় এবং নগদ অর্থ লুণ্ঠন করিয়া নেয়।

পুলিশ বিধায়ক শ্রী রসিরাম দেববর্মার বাড়ীর ঘটনায় ঘটনাস্থলে একটি বন্দুকের গুলির ছোট লৌহ গোলক পেয়ে হেফাজতে নেয়।

পুলিশ নিম্নোক্ত ব্যাক্তিদের গ্রেপ্তার ক্রমে চালান দেয়:

১) শ্রী রসিচন্দ্র দেববর্মা, পিতা শ্রী রাধাকৃষ্ণ দেববর্মা সাং—কইরাইবাড়া, মান্দাই।

২) শ্রী ললিত দেববর্মা, পিতা শ্রী রাধাকৃষ্ণ দেববর্মা, সাং—কইরাইবাড়ী, মান্দাই।

৩) শ্রী অর্জুন দেববর্মা, পিতা ধুনু কুমার দেববর্মা, সাং—তুইচুংরাংছড়া (মান্দাই)।

৪) শ্রী গুরুপদ দেববর্মা, পিতা রবীন্দ্র দেববর্মা, সাং—করমছড়া, ফটিকরায়।

৫) শ্রী বিধু কুমার দেববর্মা, পিতা বিশ্বমিত্র দেববর্মা, সাং—তুস্কিহাউর, তেলিয়ামুড়া।

৬) শ্রী শুকু দেববর্মা ওরফে সুকুমার, পিতা চিকন ওরফে ভৈরব দেববর্মা, সাং—নাগরাইবা থানা, জিরানীয়া।

তদন্তকালে ইহা প্রকাশ পায় যে উগ্রপন্থী দলটি ঘটনা করার পর কইবাই গ্রামের দিকে গা-ঢাকা দেয়। বড়মুড়া, সিধাই, জিরাণীয়া এলাকায় উগ্রপন্থীদের গ্রেপ্তারের জন্য জোর তল্লাসী কাজ চালানো হয়।

নিহত রতন চক্রবর্ত্তীর পিতাকে তৎকালীন সাহায্য হিসাবে ৫০০ টাকা ও সুভাষ দেবনাথের পরিবারকে ৫,৭০০ টাকা সরকারী সাহায্য হিসাবে এবং তাহার স্ত্রীকে সরকারী চাকুরী দেওয়া হয়। শ্রী চক্রবর্ত্তীর পরিবারকেও অনুরূপ আর্থিক সাহায্য ও সরকারী চাকুরী দেবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আহত শ্রীঅনুপ দেবনাথের পরিবারকে এককালীন সাহায্য হিসাবে মং ৭০০ টাকা দেওয়া হয়।

শ্রীভানুলাল সাহা :—পয়েন্ট অব ক্ল্যারিফিকেশ্যান স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের এই কথা জানা আছে কিনা যে, যখন জলপাই রংয়ের পোষাক পরে উগ্রপন্থীরা শ্রীরসিরাম দেববর্মার বাড়ীতে হামলা চালাচ্ছে তখন তাঁর নাবালক পুত্র পুলিশ ফাড়িতে গিয়ে খবর দেয় এবং গ্রামের জনসাধারণকে সাবধান করে দেন এটা সত্য কিনা?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার, আমি ঘটনাস্থলে পরিদর্শন করেছি এবং শুনে আশ্চর্য্য হয়ে গেছি ছোট্ট একটা ছেলে সাহসের কাজ করেছে, থানায় গিয়ে রিপোর্ট করেছে এবং এলাকার লোকদের সতর্ক করে দিয়েছে, এটা খুবই প্রসংসার যোগ্য যে কাজ সেই ছেলেটি

করেছে ।

**শ্রী ভানুলাল সাহা** :— পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, উপজাতি যুব সমিতির কর্মী শ্রীরসিচন্দ্র দেববর্মা যাকে এই ঘটনার পরিপ্রেক্ষিতে গ্রেপ্তার করা হয়েছে তার বাড়ীতে বন্দুক তৈরীর মাল-মশলা পেয়েছে, এটা সত্য কিনা ?

**শ্রী নৃপেন চক্রবর্ত্তী** :— স্যার এই তথ্য আমার কাছে এখন নেই ।

**মিঃ স্পীকার** :— আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন । আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত নোটিশটির উপর বিবৃতি দেন । নোটিশটির বিষয়বস্তু হলো :—

"রাজ্যের বিলোনীয়া মহকুমায় বিলোনীয়া ডাক-বাংলা সংলগ্ন আমজাদ নগর ও অন্যান্য স্থানে ভারত-বাংলাদেশ সীমান্ত বরাবর বাংলাদেশ কর্তৃক প্ররোচনা-মূলক বাঁধ নির্মাণ সম্পর্কে ।"

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী**—বিলোনীয়া শহরটিকে বন্যার হাত থেকে রক্ষা করার সমস্যাটি দীর্ঘ দিনের । মুহুরি নদীটি শহরের উত্তরে এবং পশ্চিম দিকে প্রবাহিত । আগে শহরটিকে বন্যার হাত থেকে রক্ষা করার জন্যে মাটির বাঁধ নির্মাণ করা হয়েছিল, কিন্তু উচ্চ ভূমিতে নানান ধরণের ক্রিয়াকর্ম বেড়ে যাওয়াতে এবং ক্রমাগত ধ্বস নামায় সমস্যা বাড়তে থাকায় বন্যারও প্রকোপ বাড়তে থাকে, ফলে এই মাটির বাঁধ ভেঙ্গে যায় । শহরটির মোটামুটি স্থায়ী সুরক্ষার ব্যবস্থা করতে বাঁধ উঁচু করা হয় এবং বাসষ্ট্যাণ্ড থেকে ডাকবাংলা পর্য্যন্ত সংলগ্ন এলাকায় প্রায় ৪০০ মিটার জুড়ে ইট ও কংক্রিটের রিভেটমেন্টের ব্যবস্থা করা হয় সবচেয়ে দুর্বল স্থানগুলিতে । ১৯৭৯-৮০ সালে এই কাজ করা হয় এবং এর ফলে এই জায়গায় নদীর প্রকোপ মোটামুটি বন্ধ হয় ।

বিলোনীয়া শহরের অপর প্রান্তে বাংলাদেশও একই ধরনের নির্মাণ কাজ করছে । এতকাল পর্য্যন্ত বাংলাদেশের কাজকর্ম মূল শহর সংলগ্ন নদীর নিম্ন প্রান্তে চলছিল এবং তাতে বিলোনীয়া শহরের সরাসরি কোন ক্ষতির সম্ভাবনা ছিল না । কিন্তু পরে যখন দেখা গেল যে বাংলাদেশ কিছু অবৈধ নির্মাণ কাজে হাত দিয়েছে, আমরা তখন এলাকায় যৌথ জরীপের জন্য প্রস্তাব রাখি । কিন্তু কোন রকম কারণ না দেখিয়েই বাংলাদেশ যৌথ জরীপের প্রসঙ্গটি এড়িয়ে যায় এবং অবৈধ নির্মাণ কাজ চালিয়ে যায় । এই অবৈধ নির্মাণ কাজের মধ্যে রয়েছে শক্ত হানা তৈরী (সলিড স্পার) যা তারা চালিয়ে যায় তথাকথিত সংরক্ষণের নামে (মেন্টিনেন্স) । এই শক্ত হানা তৈরী করার ফলে আমাদের এলাকায় ধ্বস নামবে এবং বিলোনীয়ায় বিস্তীর্ণ চরভূমি, যা সীমান্ত যথাযথভাবে চিহ্নিত হলে, ভারতীয়

এলাকায় অন্তর্ভুক্ত হওয়ার কথা—সেখানেও ধ্বস নামতে শুরু করেছে। সম্প্রতি বাংলাদেশ বাল্লামুখছড়া থেকে এই শক্ত হানা পর্যন্ত প্রায় ২½ কিলোমিটার দৈর্ঘ্যের এক বিরাট রিভেটমেণ্ট তৈরী করছে। এই কাজ যৌথ বিশেষজ্ঞ কমিটির ( যারা ১৯৭৯ সালের মার্চ মাসে এলাকা পরিদর্শন করেন ) সুপারিশকে লঙ্ঘন করেছে।

এ ব্যাপারে পীড়াপিড়ির পর বাংলাদেশ এই এলাকায় যৌথ পর্যবেক্ষনে রাজী হয় এবং ২৭শে ফেব্রুয়ারী ১৯৮৫ইং এই যৌথ পর্যবেক্ষন হয়, এই পর্যবেক্ষণ কালে জানা যায় যে তারা লাঞ্চিং এপ্রনসহ রিভেটমেণ্ট এবং রিভেটমেণ্টের তীরে শুখা মরশুমে জলের রেখা যেখানে দাঁড়ায় সেখানে একটি প্রান্তিক বাঁধ নির্মাণ করবে। এবং এই রিভেটমেণ্টটি পেছনের বাঁধের মাথা থেকে ৭৫ ফিটের অনেক বেশী হবে। এই কাজ যৌথ বিশেষজ্ঞ কমিটির সুপারিশকে সরাসরিভাবে লঙ্ঘন করেছে। এখানে উল্লেখ করা যেতে পারে যে ১৯৭৯ সালে এলাকা পরিদর্শন কালে, যৌথ বিশেষজ্ঞ কমিটি ভারতীয় সীমান্তে আমাদের বাঁধের মাথা থেকে ৭৫ ফিটের বেশী রিভেটমেণ্ট নির্মাণের কাজ বন্ধ করে দিয়েছিলেন। বিষয়টি ভারত সরকার এবং যৌথ নদী কমিশনের সদস্যকে জানানো হয়েছে। আমরা প্রস্তাব করেছি যে, বিলোনীয়া শহরকে রক্ষা করার জন্যে আমাদেরও কিছু সুরক্ষা ব্যবস্থা গ্রহণ করা উচিত এবং এই ব্যাপারে ভারত সরকারের কাছে অবিলম্বে অর্থ বরাদ্দ চাওয়া হয়েছে। বিষয়টি আমি প্রধানমন্ত্রী শ্রীরাজীব গান্ধীকেও জানিয়েছি।

বিলোনীয়া শহরের নিকটবর্তী বাংলাদেশের এই অবৈধ কাজের ফলে শহরটি বিপন্ন হবে এবং রাজ্য মন্ত্রীসভা এ ব্যাপারে গভীর উদ্বেগ প্রকাশ করেছেন। যৌথ নদী কমিশন যাতে এ ব্যাপারে বাংলাদেশের সঙ্গে যোগাযোগ করে তার জন্য মন্ত্রী সভায় সিদ্ধান্ত গৃহীত হয়। কেননা বাংলাদেশ যৌথ বিশেষজ্ঞ কমিটির সিদ্ধান্তের বিরুদ্ধে কাজ করছেন।

মন্ত্রী সভার এই উদ্বেগের কথা ভারত সরকারকেও জানানো হয়েছে।

কাটা মুহুরীর বন্যা থেকে আমাদের এলাকা রক্ষার জন্য আমজাদ নগরে আমরা ১ কিলোমিটার দৈর্ঘ্যের একটি বাঁধ তৈরী করেছি। কিছু দিন পরে এটা অনুভূত হয়েছে যে এই বাঁধ যদি আরও অন্তত ৩০০ ফুট বাড়ানো না হয় তবে এলাকাকে পুরাপুরিভাবে বন্যার হাত থেকে রক্ষা করা যাবে না। আমরা তখন এই বাঁধ সম্প্রসারণের কাজে হাত দেই। কিন্তু ১৯৮৪ সালের জুলাই মাসে বাংলাদেশ বন্দুকের মুখে প্রতিবাদ জানাতে থাকলে আমরা বাঁধ সম্প্রসারণের কাজ স্থগিত রাখতে বাধ্য হই।

ইতিমধ্যে বাংলাদেশ আতাইছড়ায় ডান তীরে আমাদের আমজাদনগর গ্রামের অপর প্রান্তে সীমান্তের খুব কাছাকাছি একটি রাস্তাসহ বাঁধ তৈরীর কাজ শুরু করেছে। আগে বিলোনীয়ার শহরের বন্যার জল ও সাধারণ নিস্কাশনী নালার জল ছড়া ও ধান ক্ষেতের

উপর দিয়ে অপ্রতিহত বয়ে যেত। এখন বাংলাদেশের এই রাস্তাসহ বাঁধ তৈরীর ফলে ভারতীয় সীমান্তে বন্যার জল জমতে থাকবে এবং এর ফলে আমাদের সীমান্ত গ্রামগুলি বন্যায় অধিকতরভাবে ক্ষতিগ্রস্ত হবে। এছাড়াও বিলোনীয়ায় সাধারণ নালার জল নিষ্কাশনী ব্যবস্থা ব্যাহত হবে। বিগত কয়েকমাস ধরে আমরা এই সমস্যা সমাধানের জন্যে প্রয়াস নিয়ে যাচ্ছি। প্রথমে দুদেশের নির্বাহী বাস্তুকার পর্যায়ে আলোচনা হয়। সেই আলোচনা ফলপ্রসূ না হওয়ায় ২৯/২/৮৫ তারিখে দুই দেশের মুখ্য বাস্তুকার পর্যায়ে আবার আলোচনা হয়। এই আলোচনা কালে বাংলাদেশের বাস্তুকারেরা খোলাখুলি স্বীকার করেন যে তারা সমস্যাটির গভীরে তলিয়ে দেখেননি। এই খোলাখুলি স্বীকৃতির ভিত্তিতে বাংলাদেশকে সমস্যা অনুধাবনের জন্য আরও কিছু সময় দেওয়া ছাড়া আমাদের কোন গত্যন্তর ছিলনা। তাই আলোচনা সভায় এটা স্থির হয় যে আমজাদনগরে আমাদের বাঁধ সম্প্রসারণের কাজ ও বাংলাদেশে আতাইছড়ায় তাদের রাস্তা সহ বাঁধ তৈরী করার কাজ ৩রা এপ্রিল ১৯৮৫ ইং তারিখে প্রস্তাবিত পরবর্ত্তী আলোচনা সভা পর্যান্ত স্থগিত থাকবে।

কিন্তু এখন জানা গেছে যে রাতের অন্ধকারে বাংলাদেশ তাদের রাস্তাসহ বাঁধ তৈরীর কাজ চালিয়ে যাচ্ছে। আমাদের সেচ ও বন্যা নিয়ন্ত্রণ দপ্তরের মুখ্য বাস্তুকার বাংলাদেশের দক্ষিণ পূর্ব অঞ্চলের (কুমিল্লার) মুখ্য বাস্তুকারকে ১৪ই মার্চ, ১৯৮৫ ইং তারিখে অনুরোধ করেছেন যে অবিলম্বে এই কাজ বন্ধ রেখে তারা যেন যৌথ পর্যবেক্ষণে এগিয়ে আসেন। বাংলাদেশের মুখ্যবাস্তুকারের তরফ থেকে এর কোন উত্তর পাওয়া যায়নি। ইত্যবসরে ভারত সরকার ও যৌথ নদী কমিশনের সদস্যকে বাংলাদেশের এই নির্মাণ কাজ চালিয়ে যাওয়ায় ব্যাপারটি জানানো হয়েছে। তাদের এটাও জানানো হয়েছে যে বাংলাদেশ যদি তার নির্মাণ কাজ সম্পূর্ণ করে ফেলে তবে তারা সুবিধাজনক পর্যায়ে অবস্থান করবে। অতএব আমাদের সীমান্তেও অনুরূপ নির্মাণের কাজ অবিলম্বে শুরু করে দেওয়া দরকার। এই ব্যাপারে সীমান্ত রক্ষীবাহিনী আমাদের নির্মাণ কাজে নিযুক্ত লোকজনদের যাতে নিরাপত্তার বিধান করে সে ব্যবস্থা নিতেও অনুরোধ করা হয়েছে।

গত ১১/৩/৮৫ ইং তারিখে সমগ্র বিষয়টি প্রধানমন্ত্রী রাজীব গান্ধীকে জানিয়ে চিঠি পাঠানো হয়েছে এবং তার দ্রুত হস্তক্ষেপ নেওয়ার জন্য অনুরোধ করা হয়েছে। আমি মাননীয় সদস্যদের জানাতে পারি, এই এলাকাতে গিয়ে যেভাবে তাদের এইসব কনষ্ট্রাকশান আমাদের যে ডাকবাংলার কাছাকাছি চলে এসেছে তা খুবই উদ্বেগজনক। এইটা বন্ধ না করলে বিলোনীয়া শহরকে রোধ করা যাবে না। আমজাদনগরে যেভাবে তারা একতরফা এইসব কাজ করেছেন তা প্ররোচনামূলক। আমেরিকার বিরাট অংকের টাকা দিয়ে তারা কাজ করছেন। এবং শুধু বিলোনীয়াতেই সীমাবদ্ধ থাকেনো সারা ত্রিপুরার বিভিন্ন সীমান্তবর্ত্তী

ছড়িয়ে যাবে। এই সম্পর্কে আমরা এই হাউসের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি।

শ্রী মনোরঞ্জন মজুমদার : আমি এই ব্যাপারে মাননীয় স্পীকারের এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি যে, এমনিতেই বিলোনীয়াতে যে বাঁধ আছে সেটা বর্ষার সময়ে দেখা যায় যে বিপদসীমা যখন অতিক্রান্ত হয়ে যায় তখন এভাবে সরকার থেকে ঘোষনা দেওয়া হয়। বাঁধটা ভাঙ্গে ভাঙ্গে অবস্থা। বাঁধটি প্রায় বিলোনীয়া শহরের ৯ফুট উপরে একটা মানুষের ১ফুট কি দেড় ফুট উপরে হবে। এই বাঁধটা যদি ভাঙ্গে তাহলে বিলোনীয়া শহরের লোকজনকে একমুহূর্তও তাদের বাঁচার কোন ব্যবস্থা নাই। তার সংগে অপর পারে যে বাঁধটা তৈরী করা হচ্ছে তাতে দেখা যায় সমূহ বিপদ। এই সম্বন্ধে চিন্তার বিন্দুমাত্র অবকাশ নেই। অবিলম্বে চিন্তা করা উচিত। বিশেষ করে এই বাঁধটা বন্যা ত প্রতিরোধ করে তার উপর আমরা একটা ভিন্ন রাষ্ট্রের সংগে আছি, সেই পাকিস্তানের আমলে বিভিন্ন সময়েতে বিলোনীয়া শহরের লোক এই বাঁধটার জন্য আত্মরক্ষা করতে পেরেছে। গুলিতে আমরা কেউ হত হইনি তাতে তারা যেভাবে বাঁধ তৈরী করবার পরিকল্পনা নিয়েছে আমাদেরও অনুরূপভাবে তৈরী করতে হবে তা না হলে বিলোনীয়া শহরের লোককে রক্ষা করা যাবেনা। এই হল আমার প্রথম বক্তব্য। আর দ্বিতীয়তঃ হচ্ছে এইযে আমজাদনগর এরিয়াটা প্রত্যেকটি বৎসর জলমগ্ন হয়ে যায়। সেখানকার মাইনরিটি কিছু মুসলমান আছে, অন্য সংখ্যালঘু সম্প্রদায়ও কিছু আছে, ওদের খুব ক্ষতি হয়। তার মধ্যে তারা একটি খাল কেটে নিয়েছে। মুহুরী নদী থেকেই খাল কেটে নিয়েছে। তার উপরে তারা এমনভাবে রাস্তা তৈরী করেছেন তাতে খালের যে বর্দ্ধিত জল তাও ইন্ডিয়াতে অ্যাফেকটেড হবে, আর বর্ষা হলে এদিকেই জল নামবে। অদূর ভবিষ্যতে বর্ষার সময়ে সমস্ত ঘর বাড়ীর চালের উপর জল জমে থাকবে। সেখানে ঘনবসতি পূর্ণ এলাকা। কাজেই সেইভাবে আমাদেরও যদি কিছু পরিকল্পনা করা যায় তা হলে বিলোনীয়া শহর এবং আমজাদনগর এর লোকেরা কিছুটা পরিত্রাণ পাবে। আর তা না হলে সমগ্র এলাকার বাসিন্দারা বাড়ীঘর ছাড়া হয়ে যাবে। তাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি যে, তিনি যেন সরাসরি যোগাযোগ করে একটা আশু সমস্যার হাত থেকে রক্ষা করার চেষ্টা করেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :- স্যার, মাননীয় সদস্যদের আমি এইটা বলতে পারি রাজ্য সরকার এই বাঁধের বিপদ সম্পর্কে সম্পূর্ণ সতর্ক, সজাগ এবং অবহিত। কিন্তু যেহেতু ২টি দেশের মধ্যে এই সমস্যা সেইজন্য কেন্দ্রের মাধ্যম ছাড়া রাজ্য সরকারের কাজ করার সুযোগ নেই। দ্বিতীয়তঃ হচ্ছে যে, আমাদের যেখানে সমস্যা শুরু হয়েছে সেটা একটা শহর, ঘনবসতিপূর্ণ। সেখানে ঝুঁকি নেওয়াও আমাদের পক্ষে কঠিন। অপরদিকে এমন জায়গায় বাঁধ তৈরী

করছেন, জনশূন্য এলাকা, সেখানে তারা যেকোন রকম উস্কানীমূলক কাজ করতে পারে। সেইসব কথা আমরা কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি যে বিষয়টিকে যথেষ্ট গুরুত্ব দিতে হবে এবং আমরাও আশু সমস্যার সমাধান চাই। আমজাদনগরের সমস্যার কথা যে মাননীয় সদস্য বলেছেন, সেটা অতি সত্য কথা। সমগ্র জায়গাটি ঘুরে দেখেছি। সেখানে এক ফোঁটা জল পাওয়া যায়না। আবার বর্ষার সময়েতে সমগ্র জায়গাটা ডুবে যাবে। সেখানকার লোকেরা ২ বেলা কেন ১ বেলার খোরাক পেতেও কষ্ট হয়। কিন্তু সেখানে চমৎকার মাঠ। এইসব আমাদের দৃষ্টির মধ্যে রয়েছে, এই মাঠটি যাতে রক্ষা করা যায়, তার জন্য বাঁধটাকে আরও সম্প্রসারিত করার প্রস্তাব রয়েছে। এই মাঠের মধ্যে জলসেচের জন্য লিফ্‌ট ইরিগেশানের ব্যাপারে একটা ব্যাপক ব্যবস্থা আমরা নিয়েছি যাতে এই এলাকায় যারা সংখ্যা-লঘু রয়েছেন তাদের জমিটা তারা কাজে লাগাতে পারেন। জমির মালিক যদিও তারা নন, মালিকরা হচ্ছেন শহরের আমাদের মাননীয় সদস্যের বন্ধুরা এবং তা সত্ত্বেও যারই মালিকানাই থাকুক না। এই জমিটা যাতে সুফসলা হয় তার জন্য আমরা জমিটাকে রক্ষা করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করব।

শ্রী নকুল দাস :—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা যে শুধু বিলোনীয়া নয়, কৈলাশহরে আমাদের চর সেই চর বাংলাদেশ বেদখল করেছে। বর্ষার সময়ে সেই আগরতলার জল সরতে পারে না। এখানে ত বিলোনীয়া নিয়ে আলোচনা হল। এইরকম প্ররোচনামূলক কাজের উস্কানী দিচ্ছে আমেরিকান সাম্রাজ্যবাদ। এর বিরুদ্ধে যদি সোচ্চার না হওয়া যায় তাহলে এর ফল অদূর ভবিষ্যতে মারাত্মক আকার ধারন করতে পারে। এই ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে সচেতন করেছেন কিনা এবং তাতে কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :- স্যার, বাংলাদেশ আমাদের বন্ধু দেশ। তাদের সংগে সম্পর্কের কোন অবনতি ঘটুক আমরা চাইনা। আমাদের তরফ থেকে কোন উস্কানীমূলক কাজ আমরা করতে চাইনা করিনি কখনও। কিন্তু তারা যদি কোন জায়গায় উস্কানীমূলক কাজ করে সেই সম্পর্কে আমরা চুপচাপ বসে থাকতে পারিনা। মাননীয় সদস্য যেটা তুলেছেন সেটা দৃষ্টি আকর্ষণীর সংগে সম্পর্কিত না হলেও এইসব সমস্যার কথা কেন্দ্রীয় সরকারের সামনে তুলে ধরেছি। মাননীয় সদস্য যে কৈলাশহরের কথা বলেছেন তাও আমরা তুলে ধরেছি।

মিঃ স্পীকার :—সভার অবগতির জন্য জানাতে চাই মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া কিছুক্ষণ আগে বেড়িয়ে যাওয়ার সময় স্পীকার সম্পর্কে বিভিন্ন ধরণের বক্তব্য রেখেছেন, সেগুলি প্রসিডিংগ্রসের অংশ হিসাবে গণ্য হবেনা।

## Laying of replies to the postpond questions
## ( ANNEXURE—"C" )

অধ্যক্ষ মহাশয় :- -সভার পরবর্ত্ত কার্যসূচী হল "লেয়িং অব রিপ্লাইস টু দি পোষ্টপণ্ড কোয়েশ্চানস্" গত বিধানসভা অধিবেশনে মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার মহোদয়ের ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ★ ১৯-এর এবং মাননীয় সৈয়দ বাসিদ আলী মহোদয়ের ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ★ ১৩৭-এর উত্তর দেওয়া সম্ভব হয়নি।

আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি পোষ্টপণ্ড ষ্টার্ড কোয়েশ্চান্স নাম্বার ★ ১৯ এবং ★ ১৩৭ এর উত্তরগুলি সভায় পেশ করার জন্য।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— আই বেগ টু লে দি রিপ্লাইস অফ দি পোষ্টপণ্ড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বারস ১৯ এণ্ড ১৩৭।

মিঃ স্পীকার :— এই সভা বেলা ২টা পর্য্যন্ত মুলতুবী রইল।

বিরতির পর বেলা ২ ঘটিকা

অধ্যক্ষ মহোদয় :— সভার পরবর্ত্তী কার্য সূচী হলো :— "লেয়িং অব্ রিপ্লাইস্ টু দি পোষ্টপণ্ড আন-ষ্টার্ড কোয়েশ্চানস্।" গত বিধান সভার অধিবেশনে মাননীয় সদস্য শ্রী সুধীর রঞ্জন মজুমদার মহোদয়ের আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫০, সৈয়দ বসিদ আলী মহোদয়ের আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪১ ও ৪২, শ্রী রুদ্রেশ্বর দাস মহোদয়ের আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫২, শ্রী বুদ্ধ দেববর্মা মহোদয়ের আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫৮ এবং শ্রী জওহর সাহা মহোদয়ের আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫৬-এর উত্তর পত্রগুলো সভায় পেশ করা সম্ভব হয়নি।

আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত আনষ্টার্ড পোষ্টপণ্ড কোয়েশ্চানস্ এর উত্তর পত্রগুলো সভায় পেশ করার জন্য।

মাননীয় মুখ্যমন্ত্রী :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চানস্ নাম্বার ৫০, ৪১, ৪২, ৫২, ৫৮, ৫৬-এর উত্তর পত্রগুলো সভায় পেশ করছি।

অধ্যক্ষ মহাশয় :— মাননীয় সদস্য মহোদয়েদের অবগতির জন্য জানানো যাচ্ছে যে, আজকে যে সকল পোষ্টপণ্ড কোয়েশ্চানের উত্তরপত্র সভায় পেশ করা হয়েছে সেগুলোর প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্য।

ভারতীয় সংবিধানের ভিপ্পান্নতম সংশোধনী বিলের
প্রতিলিপি সভায় পেশ করা।

অধ্যক্ষ মহাশয় :— এখন সভার কার্য্যসূচী হলো :— "ভারতীয় সংবিধানের তিপ্পান্নতম সংশোধনী বিলের কপি ( প্রতিলিপি ) বিধানসভায় পেশ করা।"

## Discussion on Governor's Address ard Adaption of Motion of Thanks to the Governor's Address.

আমি বিধানসভার সচিব মহোদয়কে উক্ত সংশোধনী বিলের প্রতিলিপি সভায় পেশ করার জন্য অনুরোধ করছি। এই প্রসঙ্গে সদস্য মহোদয়গণের অবগতির জন্য আমি জানাচ্ছি যে উক্ত সংশোধনী বিলের প্রতিলিপি এবং তৎ সংশ্লিষ্ট কাগজ পত্র পূর্বেই আপনাদের নিকট বিধানসভার সচিবালয় হতে প্রেরীত হয়েছে।

সচিব মহোদয় :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ভারতীয় সংবিধানের তিপ্পান্নতম সংশোধনী বিলের প্রতিলিপি সভায় পেশ করছি।

—: ডিস্কাশন অন্ গভর্ণরস্ এ্যাড্রেস এ্যাণ্ড এ্যাডপশান্ :—
অন্ মোশান অব্ থ্যাংক্স টু দি গভর্ণরস এ্যাড্রেস

অধ্যক্ষ মহাশয় :—সভার পরবর্ত্তী কার্যাসূচী হলো :—মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা এবং ঐ ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাহা সভা কর্ত্তৃক গৃহীত হওয়া " গতকল্য মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে উহার উপর এবং যেসকল সংশোধনী প্রস্তাব এসেছে এগুলির উপর সমাপ্ত আলোচনা শুরু করা হবে। আলোচনা পেয়ে প্রথমে সংশোধনী প্রস্তাবগুলো ভোটে দেওয়া হবে, তারপর মূল প্রস্তাবটি ভোটে দেওয়া হবে।

আমি এখন মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী মহোদয়কে আলোচনা আরম্ভ করতে অনুরোধ করছি।

শ্রী সমর চৌধুরী :—মিঃ স্পীকার স্যার, ১৫ই মার্চ মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ রেখেছেন তার এবং মাননীয় সদস্য শ্রী মানিক সরকার তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তার প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং রাজ্যপালের সমস্ত বক্তব্যটাকে সমর্থন জানাচ্ছি। আমি শুধু একটা বিষয়ের উপর হাউসের দৃষ্টি আকর্ষন করতে চাইছি। আমি লক্ষ্য করেছি যে মাননীয় বিরোধী দলের সদস্য শ্রী কাশীরাম রিয়াং মহাশয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে উল্লেখ করেছেন যে টি. এ ভির সঙ্গে তাদের কোন সম্পর্ক নাই, আর. সি, পি, এমরা বলছেন যে টি, ইউ, জে, এস.-এর সঙ্গে টি, এন. ভির অত্যান্ত ঘনিষ্ট সম্পর্ক এবং তারা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে সমস্ত রকমের কর্মসূচী তৈরী করেছেন, কাজেই এইভাবে এখানে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে। এই বিভ্রান্তিকে দূর করার জন্য আমি এখানে একটা চিঠি পড়ে শুনাচ্ছি, এই চিঠিটা একটা জেরক্স কপি এবং এইটাকে আমি সংগ্রহ করতে সমর্থ হয়েছি। চিঠিটা দিয়েছেন শ্রী ধনঞ্জয় রিয়াং, ভাইস প্রেসিডেন্ট.

টি এন, ভি, ত্রিপুরা, তিনি এই চিঠিটা দিয়েছেন। এইটার মাথায় দক্ষিণ কোনায় একটা সিল আছে তাতে লেখা Tribal National Volunteer মাঝখানে একটা সেম্বল T. N. V. Tripura. পেডের মত উপরে লেখা আছে Tribal National volunteer Government of Free Tripura. Capital-Singlung তার পর এড্রিস করা হয়েছে To The Nationalist Leaders, Tripura Upajati Yuba Samity, Agartala, Tripura.

চিঠিটা নিম্নে দেওয়া হইল।

Tribal National Volunteer.
Government of Free-Tripura.
CAPITAL, SINGLUNG.

To
The Nationalist Leaders
Tripura Upajati Yuba Samity
Agartala, Tripura.

Dears,

Good morning, I am writing this letter from overground sanctuary. Hope both of you, have reached there at the capital safely. Well, our diplomatic mission has been organised in amicable atmosphere ; so it is a red letter day and green signal, that will be recorded in the history of national liberation movement.

Indeed, more or less, we have exchanged views for the national interest. We should have had well relation, politically, diplomatically and economically. Now, we shall have to be alerted from all corners. A few self-interested persons and reactionary forces have been involved in anti-national activities, and they can exploit the situations and fish in the troubled water. We shall have second thoughts for biliteral talks. The proposed "Camera meeting" is likely to be held before the parliamentary polls.

The TNV Government shall withdraw warrant of arrest issued on the TUJS leaders and "ban on political campaign

Discussion on Governor's Address and Adaption of Motion of Thanks to the Governor's Address.

"from the scheduled date following" "understanding mission" between the TNV and the TUJS. It deserves speeial mention that the TUJS leaders had already denied the TNV, and remained silent spcetator in reply to the ultimatum given by the TNV authority.

In a nut-shall, the TNV is purely non. Political and non-religion organisation and it is determined to continue armed insurgency against India and the struggle shall continue till achievement of ultimate goal of complete freedom and self determination. The TNV believes in the public strength and our ultimate goal can be achieved through united endeavours.

I am fully confident that our misunderstanding will be removed inmediately and diplomatic relation and channel will be set up in the greater interest. Thanking you all.

yours faithfully,
Sd/—Dhananjoy Reang.
Vice-President
TNV-Tripura.

( Dhananjoy Reang 15. 11. 84 )
DHANANJOY REANG
VICE—PRESIDENT
TNV
TRIPURA.

স্যার এই চিঠিটা একটা জেরক্স কপি, এর মধ্যেই এইটা পত্র পত্রিকায় বেরিয়েছে। কিন্তু কোথায়ও তার কোন প্রতিবাদ হয়নি। কাজেই স্যার আমি এইটার উপর আর কিছু বক্তব্য রাখার প্রয়োজন মনে করছি না। তবে টি ইউ জে এস-এর সঙ্গে যে টি, এন, ভির কি সম্পর্ক সেটা এখানে পরিস্কার হয়ে আছে।

শ্রী কাশীরাম রিয়াং :—মাননীয় স্পীকার স্যার, এই চিঠিটার কপি যদি হাউসের পেশ সাবমিট করেন তাহলে বাধিত হব।

শ্রী সমর চৌধুরী :—ঠিক আছে স্যার, আমি এই চিঠির কপিটা স্পীকারকে দিচ্ছি।

মিঃ স্পীকার ঃ—মাননীয় ডিপুটি চীফ্ মিনিষ্টার শ্রী দশরথ দেব।

শ্রী দশরথ দেব ঃ—মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল এই হাউসের সামনে যে ভাষণ রেখেছেন এবং সেই ভাষণের প্রতি যে ধন্যবাদ সূচক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী মানিক সরকার রেখেছেন তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার কয়েকটা বক্তব্য এখানে রাখছি। প্রথমত মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন তার মধ্য দিয়ে বামফ্রন্ট সরকারের কাজকর্মের প্রতিফলন ঘটেছে এবং বামফ্রন্ট সরকার যে নীতি অনুসরন করে কাজ করছেন সেই নীতিরও প্রতিফলন ঘটেছে। তার কিছু এসেসমেন্ট এখানে সংক্ষেপে দেওয়া হয়েছে, সামগ্রিক ভাবে এসেসমেন্ট সেখানে লিপিবদ্ধ করা সম্ভব হয়নি।

কাজেই সেই দিক থেকে ভাষণের মধ্যেই বিস্তৃত লেখা আছে তাই সেগুলির পুনরাবৃত্তি করে হাউজের সময় নষ্ট করছি না। আমি শুধু কয়েকটি কথাই এখানে বলব যে বিরোধী দলের সদস্যরা অনেকে এখানে এমেণ্ডমেন্ট এনেছেন এবং সেগুলি আমি ভাল করে দেখেছি কিন্তু কোথাও গভর্ণমেন্টের নীতি সম্পার্কে কোন বক্তব্য দেখতে পাই নাই। জবাব দেওয়ার মত কিছুই নাই। এটা বড় আশ্চর্যের ব্যাপার যে ২টি বড় ঘটনা সম্প্রতি হয়েছে। ১টি হল রেল বাজেট, আরেকটি হল সাধারণ বাজেট। যেটা গোটা ভারতবর্ষের মানুষের কাছে প্রতিফলিত হবে। যেভাবে বাজেট উপস্থিত করা হয়েছে, যেভাবে ট্যাক্সেশন পলিসি করা হয়েছে, যেভাবে জিনিষপত্রের দাম বাড়ান হয়েছে সেগুলির আলোচনা মানুষের কাছে অতি প্রয়োজনীয়। যেমন পেট্রোল ইত্যাদি গোটা ভারতবর্ষের মানুষকে আঘাত হানবে। ত্রিপুরার মত জায়গায় যেখানে আমরা সবচেয়ে বেশী পিছিয়ে আছি ট্রান্সপোর্টের ক্ষেত্রে আমরা বোটল নেক সে সম্পার্কে বিরোধী দলের কোন মন্তব্য দেখিনি। এটা সত্যি কথা যে ১টি দানবকে যদি বর দিয়ে আরও শক্তিশালী করা হয় তার ফলাফল যে কি মারাত্মক হয় তা তা শান্বাবুরাও জানেন যে—রাবণ, হিরণ্যকশিপু, মহিষাসুর কিভাবে সভ্যতাকে নষ্ট করেছিল। যুব নেতা রাজীব গান্ধীকে বিপুলভাবে জয় করিয়ে দিয়ে যে কি ফল হয়েছে তা মানুষ বুঝবে। যদিও উচ্চ মধ্যবিত্তরা ভাবছেন যে কেন্দ্রীয় বাজেটে তাদের লাভ হয়েছে কিন্তু আসলে তাদের লাভ হয় নাই। দুই দিন পরে যখন জিনিষপত্র অনেক দাম দিয়ে কিনতে হবে তখন বুঝা যাবে। রাজীব গান্ধীর বাজেট নাথিং বাট সাধারণ মানুষের পকেটমারা ব্যবস্থা ছাড়া, আমাদের টি. ইউ. জে. এস. বন্ধুরা অনেক বক্তৃতা করেছেন কিন্তু কিছুই বললেন না এ সম্পার্কে। পাহাড়ী অঞ্চলে জিনিষপত্রের দাম সাংঘাতিকভাবে বাড়ছে কিন্তু রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নাই ওনারা বলছেন। কিন্তু পাহাড়ী অঞ্চলের জিনিষপত্রের দাম বাড়ার জন্য সেন্ট্রাল দায়ী মেজুর হলে কি হয়

## Discussion on Governor's Address and Adaption of Motion of Thanks to the Governor's Address.

এটা তার প্রমাণ। পাহাড়ে ওরা বলছেন, শ্যামাচরণবাবু স্ট্যাটমেণ্ট দিয়েছেন যে সংবিধানের ৪৯ তম সংশোধনের ফলে যে আইন দ্বারা ত্রিপুরায় ১লা এপ্রিল থেকে ৬ষ্ঠ তপশীল চালু হচ্ছে সেটা উপজাতি যুব সমিতির ও কংগ্রেস-ইর অসবর্ণ বিবাহের সন্তান। কিন্তু তারা মনে করেন না যে এটা ত্রিপুরা রাজ্যের মানুষের সংগ্রামের ফল। তারা তা এগ্রীমেণ্টের মাধ্যমে পেতে চায়। নগেন্দ্র জমাতিয়া মহোদয় বলেছেন যে, ত্রিপুরায় আইন নাই, শৃঙ্খলা নাই। তাদের উপজাতি যুব সমিতি যে কত অন্ধকারে ওনার এ কথা থেকে বুঝা যায়। চম্পকনগরে তাদের যে সম্মেলন হয় তাতে নাকি তাদের এক চতুর্থাংশ সদস্যও উপস্থিত হয়নি কারণ বাঙালীরা নাকি আটক করে রেখেছে। নগেনবাবুরা কিছুদিন পর আরও অন্ধকার দেখবেন। কারণ জনবিচ্ছিন্ন রাজনীতি, বিচ্ছিন্নতাবাদী রাজনীতি মানুষকে কোথায় নিয়ে যায় ক্রমশঃ গণতান্ত্রিক মানুষ থেকে আরও বিচ্ছিন্ন হয়ে পড়বে। আজও তাঁরা বুঝতে পারছেন না। তাঁরা রামদার কথা বলছেন, সি. পি. এম. নাকি রামদা তৈরী করবে। কিন্তু অশোকবাবুরা ত আরও বেশী রামদা তৈরী করেন। বিরোধী দলের কাছে আমার একটি আবেদন যে তারা দেখেও দেখেন না। বামফ্রন্ট সরকারের কাজকর্মের হিসাব আমি বেশী দিচ্ছিনা; তবুও সামান্য একটু দিয়ে বুঝাচ্ছি যে বামফ্রন্ট সরকার ত্রিপুরার মেহনতী মানুষের জন্য কি করেছেন। বামফ্রন্ট সরকার বার্ধক্য ভাতাতে প্রথমে ১২ হাজার ৩ শত ২২ জনকে, পরে আরও ৩ হাজার ৪ শত ৭, ও ১৫ হাজার ৭ শত ২৯ জনকে অন্তর্ভুক্ত করেছে। আরও ৩ হাজার ৭৪ জনকে দেওয়া হবে। তাদের নাম আসার সঙ্গে সঙ্গে তাদেরকে দেওয়া হবে। তাদের নাম গ্রাম পঞ্চায়েত ঠিক করেন, বামফ্রন্ট সরকার ঠিক করেন না। নির্বাচিত জনগণের হাতে আমরা ক্ষমতা তুলে দিই। আগে ট্রাইবেল এলাকাগুলিতে কোথায় বিদ্যুত গেছে? যেসব পাহাড়ী এলাকাতে আগে কেরোসিনের আলো জ্বলতনা এখন সেখানে বিদ্যুতের আলো জ্বলে। ট্রাইবেল এলাকাগুলিতে বড় বড় দালান হয়েছে, বাজার হয়েছে। এ. ডি. সির উদ্যোগে কালচারেল হল হচ্ছে। আর ঐদিকে সুধীর বাবুরা বলছেন যে কেন্দ্রীয় সরকার নাকি প্রচুর টাকা দিচ্ছেন ত্রিপুরা সরকারকে।

আমি সুধীরবাবুকে জিজ্ঞেস করি, আমরা তো বাজেটে হিউজ টাকা ধরে বাজেট তৈরী করে দিই কিন্তু সে বাজেটের বরাদ্দে অর্ধেক কেন্দ্র কেটে দেন। গত বাজেটে আমরা শিক্ষা বিভাগের জন্য যে পরিকল্পনা নিয়ে অর্থ ধরেছিলাম ৩.৫৪ কোটি টাকা কেন্দ্র কেটে দিয়েছেন। সে সম্পর্কে তো আপনারা কোন বক্তব্যই রাখলেন না। মাননীয় সদস্য শ্রী রবীন্দ্রবাবু বলেছেন যে, ত্রিপুরার পাহাড় অঞ্চলে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের দাম বাড়িয়ে

দেওয়া হয়েছে সে সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই। কিন্তু কেন্দ্রের ফিস্‌কাল পলিসির ফলে যে জিনিষপত্রের দাম বেড়ে যাচ্ছে সে সম্পর্কে তো তিনি কিছুই বলেন নি। শ্যামাচরনবাবু আরেকটা বক্তব্য রাখলেন যে, ত্রিপুরায় এস. টি এবং এস, সি-দের জন্য সরকার কিছুই করতে পারেন নি। আমি মাননীয় শ্যামাচরন বাবুকে জিজ্ঞাসা করি—তিনি নিজে একটি তপশীলী কমিটির একজন মেমবার এবং তিনি সারা ভারতবর্ষ ঘুরেছেন—ত্রিপুরায় এস, টি, এবং এস, সিরা যে সকল সুযোগ সুবিধা পেয়েছে সে রকম সুযোগ সুবিধা সারা ভারতবর্ষের আর কোথাও কেউ পেয়েছে কি না? মাননীয় সদস্য শ্রী দিবাচন্দ্র রাংখল বলেছেন যে, ত্রিপুরার গ্রামঞ্চল এবং পাহাড় অঞ্চলে এখনো বিদ্যুৎ গিয়ে পৌঁছায়নি। আমি উনাকে বলব যে, উনাদের বন্ধুদের আমলে কোন গ্রামে এখন যেভাবে বিদ্যুৎ গিয়ে পৌঁছেছে সেভাবে পৌঁছেছিল কি না?

হালাম এবং কুকি ভাষা প্রাথমিক শিক্ষার স্তরে চালু করবার জন্য এখানে যে বক্তব্য রাখা হয়েছে তাতে আমি বলব যে, হালাম ভাষা না কুকি ভাষা চালু করা হবে সেটা ঠিক করবেন উক্ত সম্প্রদায় দুটির যে একটি কমিটি আছে সে কমিটি। এই ব্যাপারে বামফ্রন্ট সরকার একটি কমিটি গঠন করেছে। ঐ হালাম এবং কুকি সম্প্রদায় দুটির মিলিত একটি কমিটি তারাই করেছেন। সুতরাং সে কমিটিই ঠিক করবেন হালাম ভাষা না কুকি ভাষা শিক্ষার ক্ষেত্রে চালু করা হবে।

আর নগেনবাবুকে বলব যে, তিনি সব সময় একটা দুঃস্বপ্নে ভোগেন। তিনি বলেছেন যে, পাহাড় অঞ্চলে হাজার হাজার জুমিয়া না খেয়ে মরছে অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে তার কোন উল্লেখ নেই। রাজ্যপাল তো আর নগেনবাবুর মত স্বপ্ন বিলাসী নন যে তিনি নগেনবাবুদের খুসি করবার জন্যে যা ইচ্ছা তাই বলবেন।

আবার সুধীরবাবু বলেছেন যে, বামফ্রন্ট সরকার এস, সি, এবং এস, টিদের কোটা পূরণ করছেন না। কিন্তু আমি বলব যে, আমরা যে নতুন পদ সৃষ্টি করি তার ৪৪ পারসেন্ট রিজার্ভ থাকে এস, সি, এবং এস, টিদের জন্য। আমরা এখন পর্য্যন্ত তার সেন্ট পারসেন্ট পূরণ করেছি। তাছাড়া মৎস্য চাষ, রাবার বাগান, প্রভৃতির মাধ্যমে জুমিয়াদের পুনরবাসন দেওয়া হয়েছে যা কংগ্রেস আমলে কখনো করা হয়নি। কিন্তু আমরা যে রাজ্যে বাস করি সে রাজ্য একটি সম্পূর্ণ অনগ্রসর রাজ্য। এই রাজ্যে আমরা যা করছি তা তো আর বাইরের উন্নত রাজ্য বা রাষ্ট্রের সঙ্গে তুলনা করা যায় না। আমাদের সময়ে মান্দাইয়ে

## Discussion on Governor's Address and Adaption of Motion of Thanks to the Governor's Address.

যেমন বাস গিয়ে পৌঁছেছে তার সঙ্গে তো আর আমেরিকার চন্দ্রে পৌঁছানোর তুলনা করা যায় না।

তারপর ১৩ নং এমেণ্ডমেন্টে তিনি বলেছেন যে, দ্রব্যমূল্য বৃদ্ধি রোধের জন্য বামফ্রন্ট সরকার কিছুই করতে পারেন নি। কিন্তু আমি বলব যে, কেন্দ্রীয় সরকার জিনিষপত্রের দাম বাড়িয়ে চলছেন অথচ তারা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটি কথাও বলেননি। বামফ্রন্ট সরকার কখনো জিনিষপত্রের দাম বাড়ায় না। সেটা বাড়ায় কেন্দ্রীয় সরকার।

মাননীয় সদস্য শ্রীমনোরঞ্জন মজুমদার বলেছেন যে, রাজ্যের বেকারদের কর্মসংস্থানের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আমরা এই বেকার সমস্যার জন্য অত্যন্ত উদ্বিগ্ন। কারণ ভারতবর্ষের সংবিধানে একথা উল্লেখ নাই যে, ভারতে বসবাসকারী প্রতিটি নাগরিককে বেকার বসিয়ে রাখা যাবে না তাদের জন্য কর্মসংস্থান করে দেবার দায়িত্ব সরকারের। সুতরাং এই বেকার সমস্যার সমাধানের জন্য কয়েকদিন আগেও যে বাজেট পেশ করেছেন তাতেও কোন উল্লেখ করেননি যে এতলক্ষ লোককে কর্মসংস্থান করে দেওয়া হবে। সুতরাং এই নালিশ আমাদের করতে হবে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে। তাছাড়া বর্তমানে কেন্দ্রীয় সরকার নাকি চালু করেছেন যে, এখন থেকে আর চাকুরী পেতে হলে কোন ডিগ্রির প্রয়োজন হবেনা। এর মানে হলো যে, সারা ভারতবর্ষে কয়েকটি পরিবার আছে যাদের ডিগ্রি না থাকলেও বড় বড় কোম্পানীর ম্যানেজিং ডিরেক্টার ইত্যাদি করে দেওয়া যাবে। এজন্য আর ডিগ্রির প্রয়োজন হবেনা। সুতরাং এই আইন এই মুষ্টিমেয় কয়েকটি পরিবারের লোকজনদের যাদের কোন প্রকার ডিগ্রি নেই তাদের কর্মসংস্থানের জন্য ব্যবস্থা করা হয়েছে।

তারপর স্কুল এর বইয়ের দাম বৃদ্ধি সম্পর্কে আমি বলতে চাই যে, বই ছাপানোর জন্য আমাদের কাগজ বাইরে থেকে আনতে হয়। কেন্দ্রীয় সরকার বই প্রকাশকদের ভর্তুকী দিক তাহলে বইয়ের দাম এমনিতেই কমে যাবে। আর রাজ্য সরকারের পক্ষে কখনো সম্ভব নয় যে, বইয়ের দাম বাড়ানো বা কমানো।

ভারতের মধ্যে গণতান্ত্রিক মানুষের, বিশেষ করে শ্রমিক কৃষক মধ্যবিত্ত, সাধারণ মানুষের ছেলেমেয়েদের শিক্ষার জন্য এটা আমাদের দরকার। কিন্তু জিজ্ঞাসা করি অশোকবাবুদের সরকার কি এটা মানবেন?

**শ্রীঅশোক ভট্টাচার্য্য** :—সাবসিডি থেকে কাগজ তুলে ৩০ লক্ষ টাকার কাগজ বিক্রি হয়ে যায়।

শ্রীদশরথ দেব :—এই হচ্ছে মোটামুটি অবস্থা। উপজাতি যুব সমিতি সম্পর্কে আর কিছু বলে লাভ নেই। কিছুক্ষণ আগে যে বক্তব্য রেখেছি এর জবাব নগেন বাবুরাই দেবেন। এর জন্য এই রাজ্যপালের ভাষণে আমি আর কিছু বক্তব্য রাখতে চাইনা। শুধু এইটুকু বলব যে বামফ্রন্ট সরকার জনহিতকর যে কাজকর্ম করছেন তারই একটি চিত্র এখানে তুলে দেওয়া হয়েছে। এই জন্য এই ধন্যবাদসূচক প্রস্তাবকে স্বাগত জানাই। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :—মাননীয় মুখ্যমন্ত্রী।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন এবং তাকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এখানে রাখা হয়েছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করি। সেই সংগে বিরোধীদলের সমস্ত অ্যামেণ্ডমেন্টকে আমি বিরোধীতা করছি। রাজ্যপাল সঠিকভাবে আন্তর্জাতিক পরিস্থিতির উপর দৃষ্টি আকর্ষণ করেছেন। আন্তর্জাতিক পরিস্থিতিতে মার্কিন যুক্তরাষ্ট্রের সাম্রাজ্যবাদী যে ভূমিকা, আর একটি বিশ্বযুদ্ধ সৃষ্টি করার জন্য যে উদ্যোগ তারা নিয়েছেন এবং বিশেষ করে ভারতবর্ষের চারপাশে যে যুদ্ধ ঘাঁটি তৈরী করা হচ্ছে—পাকিস্তানে, শ্রীলঙ্কায় এবং উদ্যোগ নেওয়া হচ্ছে বাংলাদেশে, এতে আমাদের হাউস উদ্বেগ প্রকাশ করছে। যুদ্ধ ঘাঁটি শুধু বাইরে নয়, এমনকি আমাদের রাষ্ট্রপতি, প্রধানমন্ত্রীর দপ্তরে তারা সক্রিয় রয়েছে। বিশেষ করে শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যার মধ্য দিয়ে এটা সুস্পষ্ট। খালিস্তানী কারা? এরা সি. আই. এর, এজেন্ট এবং কংগ্রেসের একজন প্রাক্তন মন্ত্রী চৌহান—তিনি খালিস্থানের নেতা। এবং এটা আশ্চর্যের বিষয় যে তারা শ্রীমতী গান্ধীকে হত্যা করেই ক্ষান্ত হননি, সমস্ত অফিসেই তারা সি আই, এ এর এজেন্ট বসিয়ে রেখেছিলেন। আমাদের রাজ্যের মধ্যে টি. এন. ভি, টি, ইউ, জে, এস. এবং কংগ্রেস (আই) এর হাতে সৃষ্টি হয়েছে এবং তাদের হাতে বহুলোক খুন হয়েছে তাদের আমরা শ্রদ্ধার সংগে স্মরণ করি। আমরা স্মরণ করি বিনন্দ জমাতিয়াকে যিনি সংগ্রামে আত্মবলিদান করেছেন। তার সংগে আত্মবলিদানের মধ্যে রয়েছে বি, এস, এফ, সি, আর, পি, বন দপ্তরের কর্মী এবং নিরীহ দিন মজুর যাদের তারা খুন করেছে। যারা সম্পূর্ণরূপে হতাশাগ্রস্থ হয়ে বাংলাদেশে গিয়েছিল এবং সেখান থেকে ফিরে এসে কয়েকজনকে খুন করে তারা মনে করেছে যে আত্মসমপর্ণের ঢেউকে তারা ঠেকাতে পারবে। কিন্তু সেই আশা তাদের পূর্ণ হবে না। চরম শাস্তি সরকারের কাছে তাদের পেতে হবে।

মাননীয় স্পীকার, স্যার, ভারতবর্ষের পরিস্থিতিতে কয়েকটা কথা বলতে চাই। আমা-

# Discussion on Governor's Address and Adaption of Motion of Thanks to the Governor's Address.

দের যে সম্প্রতি লোক সভার নির্বাচন হয়ে গেল তাতে আমাদের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী কয়েকটা প্রতিশ্রুতি রেখেছিলেন যে ঐক্যকে সুদৃঢ় করার জন্য তিনি আসাম সমস্যা, বাংলাদেশ সমস্যা, লাল ডেঙ্গা সমস্যা, পাঞ্জাব সমস্যা এবং উগ্রপন্থী সমস্যার সমাধান করবেন। কিন্তু দুর্ভাগ্যবশতঃ আমরা তার কোন উদ্যোগ দেখতে পাচ্ছি না। এমন কি এমন কথাও বলা হচ্ছে যে পাঞ্জাব আগেকার পাঞ্জাবে পরিণত হোক, শিখরা আলাদা জাতিতে পরিণত হোক— এটা অত্যন্ত উস্কানি মূলক কথা। মাত্র শতকরা ৪/৫ জন শিখ আছেন ভারতবর্ষের জনগণের মধ্যে। তারা যেভাবে অত্যাচারিত হচ্ছে সেটা অত্যন্ত উদ্বেগের বিষয় হয়ে দাঁড়িয়েছে। আমরা প্রধান মন্ত্রীকে অনুরোধ করব তাঁরা এই সমস্যার সমাধান করুন। যারা জেলে আছেন—বিচ্ছিন্নতাবাদী নন তাদের সবাইকে ছেড়ে দেওয়া হোক।

শ্রী অশোক ভট্টাচার্য্য—অবজেকশান স্যার, শিখ নিধন যজ্ঞ কংগ্রেস (আই) করেনি। এটা তাঁর দলই করেছে।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—আমি অনুরোধ করব আদালতে যে সাক্ষ্য দেওয়া হয়েছে সেটা পড়ে দেখুন এবং যে তদন্ত হয়েছে আসামীর বিরুদ্ধে সেটা পড়ে দেখুন।

শ্রী অশোক ভট্টাচার্য্য—১৯৮০ সালের দাঙ্গার তদন্ত হোক। দিল্লীতে যখন দাঙ্গা সুরু হয় ভারতবর্ষের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী তখন দিল্লীতে ছুটে যান। আর মাননীয় মুখ্য মন্ত্রী ১৯৮০ সালের দাঙ্গার সময়ে ত্রিপুরা থেকে দিল্লী চলে গিয়েছিলেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—বিরোধী দলের নেতা যদি আমাকে বক্তব্য রাখতে না দেন তাহলে আমি অনুরোধ করব—

শ্রী অশোক ভট্টাচার্য্য—আমাদেরও তো বক্তব্য রাখতে দেন নি।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—মাননীয় স্পীকার, স্যার, এইসব প্রতিশ্রুতি আজও কার্যকরী করার কোন সম্ভাবনা আমরা দেখতে পাচ্ছি না। পাঞ্জাব সমস্যা রয়েছে আসাম সমস্যা রয়েছে। আসামে ভোটার লিষ্টে লক্ষ লক্ষ ভারতীয় নাগরিক বাদ পড়ে যাচ্ছে। পুলিশদের ক্ষমতা দেওয়া হচ্ছে কারা ভারতীয় নাগরিক তা নির্ণয় করার জন্য। আজকে লাল ডেঙ্গার সংগে সম্পর্ক কি? আমরা অত্যন্ত উদ্বিগ্ন। কারণ শ্রী লাল ডেঙ্গা যিনি এম এন. এফ নায়ক তিনি এই বিজয় রাংখলকে তৈরী করেছেন। বিজয় রাংখলের স্বীকৃতির মধ্যে রয়েছে যে কিভাবে তিনি লাল ডেঙ্গার কাছ থেকে সাহায্য পেয়েছেন। কিভাবে সে এখান থেকে এম,

এন, এফ, এর কাছে চিঠি পাঠিয়েছিল, এই সমস্ত তথ্য পুলিশের কাছে আছে। আমরা অত্যন্ত উদ্বিগ্ন এই জন্য। এখানে মাননীয় সদস্যরা কেন্দ্রের কাছে লিখেছেন যে এখানে ৫০,০০০ পুলিশ ফোর্স আছে। তবুও উগ্রপন্থী দমন করতে পারছে না সরকার। একেবারে মিছে কথা।

একখানা কাগজে লিখেছেন ৫০ হাজার প্যারা মিলিটারী ফোর্স আছে, তবু আমরা উগ্রপন্থীদের কন্ট্রোল করতে পারছি না। আমি জিজ্ঞাসা করতে চাই যে নাগাল্যাণ্ডে তো গত ৩০ বছর ধরে এই ধরনের সন্ত্রাস চলে আসছে, সেটাকে বন্ধ করা গেছে, ৩০ বছর ধরেই তো সেখানে মিলিটারী রয়েছে। আমি আরও জিজ্ঞাসা করতে চাই যে লাল ডেঙ্গা তো গত ১৭ বছর ধরে মিজোরামে তাঁর সংগ্রাম চালিয়ে আসছে, কৈ সেখানে কি এখনও শান্তি ফিরে এসেছে? স্যার, সেই দিন একজন উচ্চপদস্থ তো আমাকে বলেই ফেল্লেন যে মনিপুরের মুখ্যমন্ত্রী খুন হয়ে যেতেন, তিনি অল্পের জন্য বেঁচে গেছেন। আমি উনার শুভেচ্ছা কামনা করি, এখনও চিঠি দিয়ে উগ্রপন্থীরা হুমকি দিয়েছে যে তাঁকে প্লেনের মধ্যে হলেও খুন করতে হবে, তোমাকে পালিয়ে যেতে হবে না, মনিপুরের মধ্যেই তোমাকে খুন করা হবে তাই আজকে তার জন্য অতিরিক্ত ব্যবস্থা করতে হচ্ছে। সেখানে তো আমাদের এখান থেকেও অনেক বেশী মিলিটারী রয়েছে। তাই আজকে বুঝতে হবে, এটা শুধু ত্রিপুরাতেই নয়, এই অঞ্চলের কয়েকটা রাজ্যেই এটা ভয়াভহ আকার ধারণ করেছে এটা ভুলে গেলে চলবে না। স্যার, শুধু কি সন্ত্রাসবাদী ব্যাপার? বিচ্ছিন্নতাবাদীও সংসদের মধ্যে রয়েছে। স্যার, আমি কিছুদিন আগে মধ্যপ্রদেশে গিয়েছিলাম, দেখলাম হঠাৎ করে কংগ্রেস (আই) সেখানে একটা আন্দোলন শুরু করে দিলেন, সেটা রিজার্ভেশান এর বিরুদ্ধে আন্দোলন, সেখানে মোট জনসংখ্যার শতকরা ৭৫ ভাগ উপজাতি তপশীলি জাতি এবং ব্যাক্‌ওয়ার্ড কমিউনিটির লোক রয়েছেন, তাদের জন্য রিজার্ভেশানের ব্যবস্থা রয়েছে, তাই সেই রিজার্ভেশান তুলে দিতে হবে আন্দোলন শুরু হয়ে গেল। তাও আবার সময়টা বেশ বেছে নেওয়া হল ইলেক্‌শানের সময়ে, ভোট পাওয়ার জন্য। আবার গুজরাট রাজ্যে শতকরা ৭৫ জন তপশীলি উপজাতি, তপশীলি জাতি ব্যাক্‌ওয়ার্ড লোক রয়েছেন, সেখানেও এই আন্দোলনের ঝড় উঠলো, লোকদের ক্ষেপিয়ে দেওয়া হল এই রিজার্ভেশানের বিরুদ্ধে, সংগে সংগে সেখানকার মুখ্য মন্ত্রী ঘোষণা করলেন ওটা স্থগিত, কাজেই তোমরা আন্দোলন তুলে নাও। কিন্তু সেখানকার ছাত্র সমাজ বল্লো, আমরা আন্দোলন তুলে নেব না যতক্ষণ না সরকার রিজার্ভেশানের আইনটাকে সরকারীভাবে তুলে নেওয়া হচ্ছে। সেখানে এই সব কে লাগালো? এটা কি সি, পি. এম, লাগিয়েছে? সেখানে তো একটি সি. পি এমও নেই. গুজরাটে একটা আসনও সি. পি, এম, পায় নি। এই সবই কংগ্রেস

# Discussion on Governor's Address and Adaption of Motion of Thanks to rhe Governor's Address.

(আই) গদীতে থাকার জন্য করছে, ওরা ভারতটাকে শেষ করে দিচ্ছে, টুকরো টুকরো করে দিচ্ছে। আজকে আমাদের এখান থেকে একটি ছেলে বাইরে লেখাপড়া করতে যেতে পারছে না, তারা নাকি বিদেশী? এটা তো ট্রাইবেলদের শ্লোগান হতে পারে না? আমি যদি বুঝতাম এটা শুধু ট্রাইবেলরাই বলছে, তাহলে অন্য কথা। কিন্তু এটা বিহারীরাও বলছে, হিন্দুস্থানীরাও বলছে। আবার দেখছি বিহারীরা, হিন্দুস্থানীরা ঐ পশ্চিম বঙ্গে আসছে কাজের জন্য রুজি রোজগারের জন্য। কিন্তু সেই রকম শ্লোগান তো সেখানে উঠছে না। সংবিধানের বিরুদ্ধে এই সব কথা বলা হচ্ছে। কংগ্রেসের রাজত্বে, তারাই সংবিধান মানে না। এটা বুঝতে হবে যে ৩৭ বছর পরে এসে ওরা এটা করছে। আজকে একথা মনে করার কোন কারণ নেই যে এই বিচ্ছিন্নতাবাদকে তারা বন্ধ করবেন। পশ্চিম বঙ্গ আর ত্রিপুরা রাজ্য ছাড়া এমন রাজ্য আছে, যেখানে আজকে এসব কথা হচ্ছে না? কাজেই আমাকে এটা আজকে ভাল করে বুঝতে হবে যে, এটা সব চেয়ে উদ্বেগের বিষয়। কারণ লোক সভার ইলেকশানের সময়তে একদিকে আর, এস, এস, বলল। আমরা কংগ্রেস (আই)কে সমর্থন করব আবার অন্য দিকে মুসলিম লীগের ফাণ্ডামেন্টালিষ্টরা বললো আমরাও কংগ্রেস (আই)কে সমর্থন করব। কেন, না রাজীব গান্ধীর ভোট পাওয়ার জন্য। এই সবই তারা করতে পারেন। মাননীয় স্পীকার, স্যার, আমরা এখানে দেখছি, এই যে এ্যালায়েন্স—কংগ্রেস (আই) আর টি, ইউ, জে, এসের এ্যালায়েন্স। স্যার, আমি যদি সেই অচাই সম্মেলন থেকে আরম্ভ করি যখন শ্রীতড়িত মোহন দাশগুপ্ত প্রধান অতিথি হয়েছিলেন, ওরা বাঙ্গালী ব্রাহ্মণকে নিয়ে যাবে না। আজকেও সেই শ্লোগানই দেখছি চম্পকনগরে টি, ইউ জে, এস, থেকে বলা হচ্ছে যে শাড়ী পড়তে পারবে না, ট্রেডিশানাল কষ্টুমস পড়তে হবে সেখানে নারী সুন্দরী বাহিনীর প্রস্তাবের মধ্যে এটা রয়েছে যে ট্রেডিশানাল কষ্টুমস পড়তে হবে। এই ভারতে সবই তো ট্রেডিশ্যানাল, পাছরা বলুন, শাড়ী বলুন, ধুতি বলুন সবই তো ট্রেডিশনাল কষ্টুমস।

মাননীয় স্পীকার স্যার, আমি তো উপজাতি যুব সমিতির সদস্যদের জিজ্ঞাসা করতে পারি যে, উনারা পেন্ট পড়েন কেন? পেন্ট তো ওদের ট্রেডিশাণ্যাল কস্টুমস নয়। স্যার, আমাদের এটা বুঝতে হবে যে ওরা কোথায় নিয়ে যাচ্ছে, ওরা কস্টুমসের মধ্যেও বিচ্ছিন্নতাবাদ দেখছে, আর তার জন্যই চম্পকনগর হাই স্কুলের বাঙ্গালী ও ট্রাইবেল ছাত্রদের মধ্যে ঝগড়া লাগিয়ে দিয়েছে, একদল বলছে ট্রেডিশানাল কস্টুমস পড়তে হবে, অন্য দল বলছে আমরা পড়ব না। তাই আমি কংগ্রেস (আই)র বন্ধুদের বলছি যে আপনারা কার

সংগে হাত মিলিয়ে সর্বনাশ করছেন ? আমি কংগ্রেস (আই)কে এটা চিন্তা করতে বলব। এবার তো লোক সভার ইলেকশানের সময়ে কংগ্রেস (আই) এবং উপজাতি যুব সমিতির মধ্যে এ্যালায়েন্স হয়েছিল, কিন্তু কি হল ? উপজাতির সমর্থকদের অনেকেই বলেছে যে, ত্রিপুরা রাজ্যের উপজাতিদের মধ্যে কংগ্রেস (আই)র ঘাস পর্য্যন্ত জন্মায় নাই। আমরা অনেক দেখছি, সেই কংগ্রেসের শচীন্ বাবুর আমলে, সেই সুখময় বাবুর আমলেই এই বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠেছিল এবং সেই সময় থেকে ত্রিপুরা রাজ্যের উপজাতি-দের নিয়ে ত্রিপুরা উপজাতি যুব সমিতি তৈরী করা হয়েছিল, যেমন তৈরী করা হয়েছিল আজকে পাঞ্জাবে খালিস্থান। স্যার, আমি কোন মিথ্যা কথা বলছি ? এটা উনারা অস্বী-কার করতে পারবেন না। সেই সময় থেকে এই রাজ্যেও বিচ্ছিন্নতাবাদের শ্লোগান তোলা হয়েছিল। ( এ ভয়েস ফ্রম শ্রীনগেন্দ্র জমাতিয়া ) স্যার, ওর গায়ে এত লাগছে কেন ? ওরা এসব নাই করবে, তবে তো ওর গায়ে এত লাগার কথা নয়। এত হাওয়া বইছে, তবুও শান্ত হতে পারছে না। স্যার, ওরা অমরপুরে ঘাটি করেছিল, সেখানে ওরা টি, এন,-ভির সঙ্গে হাত মিলিয়েছে, কিন্তু সেখান থেকেও তাদের একটা অংশ সরে পড়েছে। স্যার, এমন ছেলে কি আছে, যে তামাকও খাবে আবার দুধও খাবে ? এমন সোনার টুকরো ছেলে কি আছে ? যে তামাকও খাবে, দুধও খাবে ? কংগ্রেস (আই) ওদের সঙ্গে হাত মিলিয়ে সফল হতে চাইছে যে আমি তামাকও খাব, দুধও খাব। এ, ডি, সিতে ত ৮ জনের মধ্যে তারা মাত্র ২ জন।

এ ডি. সি. থেকে বিচ্ছিন্ন হয়ে ১ জন মেম্বারে পরিণত হয়েছে, ৮ জনের মধ্যে ২ জন হয়েছে। আজকে ওদের এলাকার মধ্যে এম. এল, এ, ১৭ জনের মধ্যে মাত্র ২টিতে আছেন। ওরা জানেন না—সন্ত্রাসের রাস্তা নেবেন না। আমি সেজন্য আজকে এই কথা বলতে চাইছি এই নির্বাচনের মুখে আমি সবাইকে অনুরোধ জানাব স্বশাসিত জেলা পরিষদের নির্বাচন হবে—যত তাড়াতাড়ি সম্ভব, এটা ওদেরও দাবী। আমি জানি না কংগ্রেস (আই)ও এই দাবী করেন কি না। যদি কংগ্রেস ( আই)র এই দাবী হয় তাহলে আমরা খুশী হব (ইন্টারাপশান) আপনারাও দাবী করছেন (ইন্টারাপশান-হাস্যধ্বনি) - -আমরা এই ব্যাপারে কংগ্রেস (আই) প্রতিনিধিদের কাছ থেকে, টি, ইউ, জে, এস,র যারা আছেন এবং অন্যান্য যে সব দল এখানে উপস্থিত আছেন বা না আছেন আমরা সবার কাছ থেকে সহযোগিতা চাইছি— আসুন সবাই মিলে শান্তিপূর্ণভাবে খুব অল্প সময়ের মধ্যে পারস্পরিক সহযোগিতার মধ্যে অবাধ ও শান্তিপূর্ণ পরিস্থিতির মধ্যে নির্বাচন করি। এবং এই ষষ্ঠ তপশীল মোতা-বেক জেলা পরিষদের মধ্য দিয়ে আরও বেশী ক্ষমতা ও আরও বেশী টাকা নিয়ে যাতে কাজ

## Discussion on Governor's Address and Adaption of Motion of Thanks to rhe Governor's Address.

করতে পারেন এবং এখানে যে কথা বলা হয়েছে আইডেন্টির কথা সেই আইডেন্টি যাতে আরও প্রকাশ করার সুযোগ সুবিধা পায় আমরা যারা সরকারে রয়েছি সেই সব সব সুযোগ এই নতুন জেলা পরিষদের মধ্য দিয়ে হবে। মাননীয় স্পীকার স্যার, এখানে একটা কথার উপর এই সভার ওয়াক আউট হয়ে গেল—না কি আইন শৃঙ্খলা নাই (ইন্টারাপশান)।

মিঃ ডেঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনাদের বক্তব্য রাখার সময় কোন রকম ডিস্টার্ব করা হয় নাই কাজেই আপনারাও এখন ডিস্টার্ব করবেন না।

শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য :— ডিস্টার্ব করা হচ্ছে না, শান্তিপূর্ণভাবে নির্বাচন হবে কি না তাই জিজ্ঞেস করছি।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার একটা কথার উপর সব বিরোধীদল ওয়াক আউট করে গেল—যে আইন শৃঙ্খলা পরিস্থিতি ভেঙ্গে পড়েছে। আমি মাননীয় সদস্যদের জিজ্ঞেস করতে চাই যে তাহলে আমরা প্লেনের টাকা খরচা করলাম কি করে? আমাদের সমস্ত দপ্তরগুলি কাজ করছে কি করে, এমনকি ফরেষ্ট ডিপার্টমেন্টের যে টার্গেট সেই টার্গেটের বাইরেও ফরেষ্ট দপ্তর কাজ করছে কি করে। এই যে পরিবহনগুলি ধর্মনগর থেকে আগরতলা পর্য্যন্ত রোড যাতায়াত করছে কি করে? কি করে ত্রিপুরায় প্রত্যন্ত অঞ্চলে গ্রামীণ ব্যাংকগুলি কাজ করছে কি করে? কি করে পঞ্চায়েত লেভেল এই ৭ বছর পূর্ত্তি উৎসব ও বছর পূর্ত্তি উৎসব করা হচ্ছে? যেকালে লক্ষ লক্ষ শিশু তারা নাচ গান করছে তাদের ভাড়া দিয়ে গাড়ী দিয়ে পুলিশ দিয়ে আনা হচ্ছে না। লজ্জা হওয়া উচিত যারা ওয়াক আউট করছেন যদি রাজনৈতিক কারণে করে থাকেন তাহলে আলাদা কথা, প্রেসটিজ রাখতে হলে এইগুলি করতে হবে। কিন্তু এই রাজ্যের মত স্বাভাবিক রাজকর্ম ভারতবর্ষের আর একটি রাজ্যেও দেখাতে পারবেন না। মাননীয় স্পীকার স্যার, আমি দুই দিনের জন্য বিহার গিয়েছিলাম—ইলেক্শান ক্যাম্পিংয়ের জন্য—আমার সিকিউরিটি তুলে নেওয়া হল। আমাকে রাস্তায় আটকে সেখানকার পুলিশ এবং বি. ডি. ও. তারা আমাকে বললেন যে আপনার গাড়ী রেখে দিয়ে আপনাকে চলে যেতে হবে। আমি, সেখানকার দলের নেতা, আমার সংগে এখানকার জীবন বাবু আমার অফিসার, আমার অন্যান্য সিকিউরিটি অফিসার। আমিতো খুব খারাপ লোক, আমি বললাম যে দরকার হলে আমি জেলে যাব, কিন্তু আমি আমার গাড়ী ছাড়ব না। তারপর অবশ্য, সেখানকার মুখ্যমন্ত্রীকে আমি ধন্যবাদ জানাব—বিহারের মুখ্যমন্ত্রী আমাকে বললেন (ইন্টারা-

পশান) স্যার, এই রকম হলে আমি আমার বক্তব্য রাখতে পারব না।

মিঃ ডেঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনারা বক্তব্য রাখতে দিন। আপনারাও বলার সুযোগ পাবেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— তিনি আমাকে বললেন যে আপনার প্রতি খারাপ ব্যবহার করা হয়েছে আমি তদন্ত করে দেখব যে অফিসার করেছে আমি তাকে শাস্তি দেব। ততদিন তিনি থাকবেন কি না আমি জানি না (ইন্টারাপশান) মাননীয় স্পীকার স্যার, আমি খুব সংক্ষেপে বলব আমার অনেক কথা বলার ছিল। তবে যে কথাটি না বলে পারছি না সেটা সম্পর্কে কম বলা হয়েছে—আগে আমাদের পাবলিক সেক্টার ছিল সব চেয়ে শক্তিশালী এখন সেখানে বলা হয়েছে যে এত টাকার বেশী হলে বাইরের যাঁরা প্রাইভেট ফার্ম তাদের দিতে হবে এবং ঢালাও ভাবে তাদের দেওয়া হল পাবলিক সেক্টারের দরজার তালা ঝুলিয়ে দেওয়া হল। দুই জন লোক আমাদের বিরোধী দল নেতা—আমি লক্ষ্য করেছি তিনি বলেছেন যে একটা শুভ দিনের সূচনা হয়েছে আর একজন হয়েছে শ্রীবাজাজ ফেডারেশান চেম্বার অব কমার্সের প্রেসিডেন্ট— দুই জনের কথা মিলিয়ে দেখুন এক কথা বলছেন যে একটা নূতন দিনের সূচনা হল। অশোক বাবুরা কার স্বার্থে কাজ করছেন এটা কি আর পরিষ্কার করে বলতে হবে? ওদের স্বার্থ যদি রাজীব বাবু রক্ষা করেন তাহলে অশোক বাবুদেরও রক্ষা করতে হবে। যেহেতু বট গাছের নীচে ঘাস হয় না আর এই ঘাসগুলির কোন নিজস্ব ভূমিকা নেই। আবার সেই ঘাসের নীচেও আবার ঘাস আছে এ উপজাতি যুব সমিতি কাজেই তাদের কাছ থেকে আপনি কি আশা করতে পারেন। মাননীয় স্পীকার স্যার, আমি আর একটি কথা না বলে পারছি না— এই যে সারকারিয়া কমিশন এটা শ্রীমতী গান্ধী গঠন করেছিলেন—সি. পি. এম. তৈরী করেন নাই। এই সারকারিয়া কমিশনের নিকট একটা কথাও বলেন নাই। অন্য কিছু না বলেন অন্তত ত্রিপুরা রাজ্যের জন্য আমাদের এই জিনিষ চাই। কিন্তু ওনারা কিছুই বলবেন না কারণ যেহেতু রাজীব গান্ধী কিছু বলেন নাই কাজেই ওনারাও কিছু বলতে ভয় পাচ্ছেন— ভয় কিছু বললে যদি প্রেসিডেন্ট আসনটি চলে যায় কাজেই উনি কিছু বলবেন না। স্যার, ৩ কোটি টাকা রেলের জন্য রাখা হয়েছে এই টাকা দিয়ে আমার পেচারথল পর্য্যন্ত রেল নিয়ে আসার পক্ষে যথেষ্ট নয়—কাজেই রেলের কথা বলুন কাগজ কলের কথা বলুন দ্বিতীয় চট কলের কথা বলুন পাওয়ার আমরা পাচ্ছি না মনিপুর থেকে পাওয়ার আসার কথা। মনিপুরে আমি শীঘ্রই যাচ্ছি।

আমাদের পাওয়ারের যে অবস্থা সে সম্পর্কে আলাপ আলোচনা করব। আমরা এখন

যে তিন মেগোয়াট বিদ্যুত পাচ্ছি তাতে আমাদের চাহিদা মিটবে না। আমাদের অন্ততঃ ১২ মেগোয়াট বিদ্যুতের দরকার। N.E.C এর টাকা সম্পর্কে, আমি বলেছি এন. ই. সির একটা মিটিং ডাকার জন্য। সেখানে আলোচনা হবে এন. ই. সির ভূমিকা কি? মিজোরাম এবং ত্রিপুরাকে খুব অল্প টাকা দেওয়া হয়। শতকরা ৮০ ভাগ টাকা এই দুই রাজ্য বাদে অন্যগুলি ভাগ করে নিয়ে যায়। এন ই, সি, গঠন করা হয়েছিল অসম বিকাশ দূর করার জন্য। কোন রাজ্য যাতে অন্ধকারে না থাকে। যেখানে রাজীব গান্ধী ২১ শতাব্দীতে রাজ্যগুলিকে ইলেকট্রনিক, এবং অন্যান্য উন্নতি সাধন করে অত্যাধুনিক করার কথা বলছেন। তিনি তো এ রাজ্যের জুমিয়াদের কথা বলছেন না উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলির সম্পর্কে তারা কোন চিন্তা করছেন না। আমি বলেছি এন. ই. সির একটা বিশেষ মিটিং ডাকার জন্য সেখানে এটার ভূমিকা সম্পর্কে আলাপ আলোচনা করা হবে। প্রয়োজন হলে আবার এটাকে নতুন করে গঠন করা হবে। কারণ আমরা সবাই সমানভাবে আর্থিক সাহায্য পেতে চাই। এন. ই. সি. সেটা ঠিক করে দিতে হবে। মাননীয় স্পীকার স্যার, ৮ম ফাইনেন্স কমিশন বলছে যে তারা আর টাকা দিতে পারবে না। আমাদের সংগে আলাপ আলোচনা না করে নিয়ম বহির্ভূতভাবে ৬০ কোটি টাকা দিয়েছে এবং বলছে যে এর বেশী দিতে পারবে না। এর মধ্যে আমরা স্ট্যাট রাইফেলের জন্য এক কোটি টাকা খরচ করে ফেলেছি। আমি এই ব্যাপারে স্বরাষ্ট্র এবং অর্থমন্ত্রনালয়ের সংগে আলাপ আলোচনা করেছি। আমাদের সেন্ট্রাল স্কীমগুলির জন্য আমরা সময়মত টাকা পাচ্ছি না। মাননীয় স্পীকার স্যার ট্রাইবেল এলাকায় করাপশনের সম্পর্কে বলা হয়েছে।

আমরা একটা সেল বে-সরকারী দুই জন লোক নিয়ে গঠন করেছি। এর মধ্যে একজন জুডিশিয়েল এবং একজন শিক্ষা দপ্তরের আছেন। যে কোন করপোশনের কাজ পেলে উনারা নিরপেক্ষভাবে তদন্ত করে দেখবেন। আমরা কিছু গেজেটেড অফিসারের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করেছি। একটা পেকসের করপোশনের কাজ আমরা পেয়েছি। আমরা নিজেরা উদ্যোগ নিয়ে এটা করেছি এ ব্যাপারে আমাদের যে সমস্ত কর্মচারী সাহায্য করেছেন আমি তাদেরকে ধন্যবাদ দিচ্ছি। কাজেই আমরা অনুরোধ করব যেখানে করপোশনের কাজ পাবেন আমাদের সেলের কাছে পাঠিয়ে দেবেন। মাননীয় স্পীকার স্যার, আমি দুই একটা প্রশ্নের উত্তর মাননীয় সদস্য সুধীর মজুমদার যেগুলি এনেছেন দিচ্ছি। তিনি বলেছেন যে মাননীয় মুখ্যমন্ত্রী উনার হাতে সব ক্ষমতা রেখে দিয়েছেন। ট্রেন্সফারের জন্য, বদলির জন্য এবং প্রোমোশনের জন্য উনার কাছে যেতে হবে। মাননীয় সদস্যকে বলছি, ঐ বিহারে যান, সেখানে দেখবেন একটা বদলীর জন্য, একটা প্রোমোশনের জন্য ২০/৩০ হাজার

টাকা দিতে হয়। কোন কাজ টাকা ছাড়া হয় না। কারণ কংগ্রেস (আই) হচ্ছে আমলাতান্ত্রিক সরকার। আর এখানকার সরকার হচ্ছে জনসাধারণের সরকার। জনসাধারণের আস্থা না থাকলে আমাদেরকে তাড়িয়ে দেবে। সাত বছর যাবত তো তাড়াচ্ছে না। তার কারণ আমরা জনসাধারণের জন্য যে সমস্ত পরিকল্পনা তৈরী করছি সেটা ঐ পঞ্চায়েত লেভেল থেকে, ব্লক লেভেল থেকে সেই পরিকল্পনা রূপায়িত করা হবে। তার জন্য আমরা পশ্চিমবঙ্গ থেকে বিশেষজ্ঞ আনব পরিকল্পনাগুলিকে আরও বেশী জন কল্যাণমুখী করার জন্য, গণতান্ত্রিক পদ্ধতিতে, বিকেন্দ্রীয়করন পদ্ধতিতে, শুধু কাগজে কলমে নয়, সীমিত ক্ষমতার মধ্যে সেগুলিকে রূপায়িত করার জন্য চেষ্টা করব। মাননীয় স্পীকার স্যার, আমি আশা করব মাননীয় সদস্য মানিক সরকার যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে এনেছেন সেটা হাউস কর্তৃক গৃহীত হবে।

মিঃ স্পীকার :— মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে সমস্ত সংশোধনী প্রস্তাব আনা হয়েছিল আমি এখন সেগুলি ভোটে দিচ্ছি।

মাননীয় সদস্য রবীন্দ্র দেববর্মা :— That the following words should be added to the end of the Motion:

কিন্তু আমি দুঃখিত যে—

১) সীমান্ত এলাকায় গরু চুরি ডাকাতি ও অন্যান্য মূল্যবান জিনিস পাচার রোধে সরকারী ব্যর্থতার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

২) রাজ্যের দুর্গম উপজাতি এলাকায় বিনা চিকিৎসায় ব্যাপকভাবে ম্যালেরিয়া ও আন্ত্রিক রোগে মৃত্যুর কথা ভাষণে নেই।

৩) সরকারী প্রশাসনে দুর্নীতি ও দলবাজী কথা ভাষণে নেই।

৪) রাজ্যের গ্রামাঞ্চলে ও পাহাড় অঞ্চলে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি ও আকাল সম্পর্কে ভাষণে উল্লেখ নেই।

৫) ৭ম তপশীল গঠিত জেলা পরিষদ নিয়ে রাজ্য সরকারের তালবাহানার কথা ভাষণে উল্লেখ নেই।

(তারপর সংশোধনী প্রস্তাবসহ ধ্বনি ভোটে দিলে বাতিল হয়ে যায়)।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্যামাচরণ ত্রিপুরা। That the following words should to the end of the motion :—

Discussion on Governor's Address and Adaption of Motion of Thanks to rhe Governor's Address.

কিন্তু আমি দুঃখিত—

১) রাজ্যের উগ্রপন্থী হামলা ও আইন শৃঙ্খলা রক্ষায় রাজ্য সরকারের ব্যর্থতার কথা ভাষণে উল্লেখ নেই।

২) টি, আর, টি, সিতে ব্যাপক দুর্নীতি চুরি রোধে সরকারী ব্যর্থতার কথা ভাষনে উল্লেখ নেই।

৩) পঞ্চায়েত দুর্নীতি ও দলবাজীর কথা উল্লেখ নেই।

৪) রাইমা শর্মা থেকে উচ্ছেদকৃত পরিবারদের অর্থনৈতিক পুনর্বাসনের কথা ভাষণে উল্লেখ নেই।

৫) গরীব জুমিয়া ও প্রান্তিক চাষীদের সরকারী ঋণ মুকুবের কথা ভাষণে উল্লেখ নেই।

( তারপর সংশোধনী প্রস্তাব সমূহ ধ্বনি ভোটে দেওয়া হয় এবং বাতিল হয়ে যায় )।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য রতিমোহন জমাতিয়া। That the following words should be added to the end of the motion

কিন্তু আমি দুঃখিত যে—

১) রাজ্যপালের ভাষণে গ্রামাঞ্চলের সমস্ত প্রাথমিক বিদ্যালয় নিম্ন বুনিয়াদী বিদ্যালয় উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ের গৃহের দুরাবস্থা ও শিক্ষক এবং আসবাবপত্রের অভাবের কোন উল্লেখ নেই।

২) সারা রাজ্যে ল্যাম্পস্ এর দুর্নীতির কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

৩) শিলং এ পাঠরত উপজাতি ছাত্রদের জন্য ভবিষ্যতে ছাত্রাবাস তৈরীর পরিকল্পনার কথা রাজ্যপালের ভাষণে অনুপস্থিত।

৪) গ্রামাঞ্চলের পানীয় জলের সংকটের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

(তারপর সংশোধনী প্রস্তাবসমূহ ভোটে দিলে বাতিল হয়ে যায়)।

মিঃ স্পীকার : – মাননীয় সদস্য দিবাচন্দ্র রাংখল। That the following words be should added to the end of the motion

১) আমি দুঃখিত যে—রাজ্যপালের ভাষণে ত্রিপুরা রাজ্যের আইন শৃঙ্খলার অবনতির কথা উল্লেখ নেই।

২) গ্রামীণ বৈদ্যুতিক করণের ক্ষেত্রে অসফলতার কথা উল্লেখ নেই ;

৩) রাজ্য সরকারের বেকার সমস্যা সমাধানে ব্যর্থতার কথা ভাষণে নেই।

৪) আই, সি, ডি, এস প্রকল্পে দুর্নীতির কথা উল্লেখ নেই।

৫) প্রাথমিক চিকিৎসা কেন্দ্র খোলার ব্যর্থতার কথা ভাষণে উল্লেখ নেই।

৬) হালাম কুকী ভাষায় শিক্ষাদানের কথা ভাষণে উল্লেখ নেই।

( তারপর সংশোধনী প্রস্তাবসহ ধ্বনি ভোটে দিলে বাতিল হয়ে যায় )।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া। That the following words should be added to the end of the motion—

কিন্তু আমি দুঃখিত যে—

১). জুমিয়া অধ্যুষিত পাহাড়ী অঞ্চলে ব্যাপক অনাহার মৃত্যুর কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

২). রাজ্যের সরকারী অফিসগুলোতে অধিকাংশ কর্মচারীদের কর্তব্যে অনিয়ম ও অবহেলা দুর্নীতী ও দলবাজীর কথা ভাষণে উল্লেখ নেই।

৩). বিরোধী রাজনৈতিক দলের কর্মী ও সমর্থকদের উপর পুলিশি জুলুম ও নির্যাতনের কথা ভাষণে উল্লেখ নেই।

৪). কর্মচারীদের প্রোমোশন, পেনশন ও বদলী ইত্যাদির ব্যাপারে দলবাজীর কথা ভাষণে নেই।

৫). ব্যবসায়ী ও মহাজনদের দুর্নিতী কালোবাজারী ও অবাধ শোষণের কথা ভাষণে নেই।

( তারপর সংশোধনী প্রস্তাব সমূহ ধ্বনি ভোটে দিলে তা বাতিল হয়ে যায় )

মিঃ স্পীকার :—শ্রীমনোরঞ্জন মজুমদার। That the following words should be added to the end of the motiion—

১). কিন্তু আমি দুঃখিত যে—আগামী দিনে ত্রিপুরা জাতি উপজাতি আর্থিক রাজনৈতিক সামাজিক উন্নতি বিধানে প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর ২০ দফা অর্থনৈতিক কর্মসূচীর সফল রূপায়নের কথা রাজ্যপালের ভাষণে নেই।

২). ত্রিপুরায় বনজ সম্পদ যথেষ্টভাবে নষ্ট ও বহিঃরাজ্যে পাচার রোধের ব্যবস্থা নেওয়ার কথা রাজ্যপালের ভাষণে নেই।

৩). খরা, বন্যা, ও দাংগা বিধ্বস্ত জাতি উপজাতি নির্বিশেষে স্বল্পআয়ী জনসাধারণের কর রেহাই দেয়া ও ঋণ মুকুবের কথা রাজ্যপালের ভাষণে নেই।

৪). নির্ধারিত বয়সসীমা অতিক্রান্ত শিক্ষিত বেকার যুবকদের কর্মসংস্থানের কথা রাজ্যপালের ভাষণে নেই।

# Discussion on Governor's Address and Adaption of Motion of Thanks to the Governor's Address.

৫). নোটিফায়েড এরিয়া অথরিটির নির্বাচনের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

৬). রাজ্যে গ্রামাঞ্চলে এবং পাহাড়াঞ্চলে পানীয় জলের সংকট দূরীকরণে সরকারী ব্যর্থতার কথা ভাষণে উল্লেখ নেই।

৭). খুন, ডাকাতি ও লুটপাট দমনে ব্যর্থতার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

(তারপরে সংশোধনী প্রস্তাব সমস্ত ধ্বনি ভোটে দিলে তা বাতিল হয়ে যায়)

মিঃ স্পীকার :—প্রস্তাবক শ্রী কাশীরাম রিয়াং,

That the following words should be added to the end of the motion :

কিন্তু আমি দুঃখিত যে,

১) আইন শৃংখলার চরম অবনতির এবং প্রশাসনিক ব্যর্থতার কথা ভাষণে উল্লেখ নেই।

২) রেশনিং ব্যবস্থার ব্যর্থতার কথা ভাষণে উল্লেখ নেই।

৩) সময়ে চিহ্নিত ভাবেকৃষকদের সার, ঔষধ যোগানের ব্যর্থতার কথা এই ভাবণে উল্লেখ নেই।

৪) জলসেচের ব্যর্থতার কথা ভাষণে উল্লেখ নেই।

(সংশোধনী প্রস্তাবটি ভোটে দেওয়া হয় এবং সংখ্যাগরিষ্ঠের ভোটে তা বাতিল হয়ে যায়)।

মিঃ স্পীকার :—প্রস্তাবক শ্রী জহর সাহা,

That the following words should be added to the end of the motion :—

কিন্তু আমি দুঃখিত যে,

১) রাজ্যে উগ্রপন্থী তৎপরতা বন্ধ করতে রাজ্য সরকারের ব্যর্থতা ও উগ্রপন্থীদের কঠোর হস্তে দমনের জন্য কোন প্রকার কার্যকরী ব্যবস্থা গ্রহণের কথা মহামান্য রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

২) শাসক দলের পৃষ্ঠ পোশকতায় কিছু সংখ্যক কর্মচারী ও শাসকদলের নেতৃবৃন্দ লক্ষ লক্ষ সরকারী অর্থ গায়েবের কথা রাজ্য পালের ভাষণে উল্লেখ নেই।

৩) ৮ম অর্থ কমিশনের সুপারিশ অনুসারে রাজ্য সরকারী কর্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা প্রদানের জন্য প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে মঞ্জুর করা সত্বেও রাজ্য সরকারী কর্মচারীদের পাওনা মহার্ঘভাতা বকেয়া কিস্তি দেওয়া কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

৪) বিগত ১. ১. ৮২ ইং থেকে সরকারী কর্মচারীদের বেতন হার সংশোধন হলেও অদ্যাবধি তাদের বাড়ী ভাড়ার হার সংশোধনের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

৫) রাজ্যে পরিবহন ব্যবস্থা ও রেশনিং ব্যবস্থার বিপর্যয়ের ফলে রাজ্যের জনসাধারণের দুর্ভোগ লাগবে, কার্য্যকরী ব্যবস্থা গ্রহণের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

৬) রাজ্যে বেকারদের চাকুরীর ব্যাপারে দলবাজী ও ভিন্ন মতাবলম্বী কর্মচারীদের রাজনৈতিক কারণে বদলী ও হয়রানী কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

(সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দেওয়া হয় এবং সংখ্যা গরিষ্ঠের ভোটে সেগুলি বাতিল হয়ে যায়)।

Mr. Speaker :—Shri Sudhir Rn. Majumder.

The following words should be added at the end of the Motion :—

"But regret to state that there is not mention in the address on the following subjects"

1. There is no mention in the speech that the Govt. failed to put down the inferrious activities of the T. N. V. extremists.

2. There is no mention in the speech about the failure of Govt. to declars T.N.V. a backd organisation.

3. There is no mention in the speech that the Govt. is deliberately encouraging the T.N.V. extremists to serve its heinous political motives.

4. There is no mention about large scale regings resort to by the

Adoption of Motion of Thanks to the
Governor's Address.

ruling party in the last Lok-Sabha election held in the month of December, 1984.

5. There is no mention in the speech that due to failure of the Govt. to handle the matter properly precious human lives including those belonging to para-military forces, state police, forest deptt. and civil population have been lost by the killing of T.N.V. and there is no mention about the Govt.'s failure to bring the culprits in to book.

6. There is no mention in the speech that the Chief Minister is exercising up-constitutional power over the matter of appointment and promotion of Govt.
officials by issuing letters from the office of the secretary to the Chief Minister, Tripura vide (i) even no. date July, 11, 1979 (ii) No. F. 3 (21)-CM/PS/dated 19th August, 1980.

7. There is no in the speech that the Left Eront Govt. failed to improve the lots of the SC/ST people in the state though centre provided huge fund for the purpose.

8. There is no mention in the speech that left front Govt. failed to maintain in Law & Order situation in the state.

9. There is no mention in the speech about rigging in the last Panchayet election resorted to by the ruling party.

10. There is no mention in the speech about the manupulation in surrendering the extremists.

11. There is no mention in the speech about the black outs due to detoriting condition electricity.

12. There is no mention in the speech about failure of the Govt. in increase the length of the public roads to improve the roads and maintenance of roads and bridge in the state.

13. Thre is no mention in the speech that the left front Govt. failed to check the price raise of essential commodities.

14. There is no mention in the speech about the failure of the Govt. to increase the assets of the state though huge funds was alloted by the Central Govt. and also by the NEC for the state.

15. There is no mention in the speech that the left front Govt. is discriminiting in distributing funds etc. between the left. front dominiting gaon sabhas and anti left front gaon sahba.

16. There is no mention in the speech that the left front Govt. in causing sufferings to the people speeially the weaker section of the community by increasing sales tax, municipality tax and agricultural tax etc.

17. There is no mention in the speech that the left front Govt. failed to take flood control measures in the state.

18. There is no mention in the speech that the Govt. is discreminiting in giving jobs and promotion to the CPM supporters and anti CPM supporters.

19. There is no mention in the speech that the left front Govr. failed to utilised resources alloted for plan outlay and very insignificant assets have been created on of the expenditure incurred for implementation of five years plan.

20. There is no mention in the speech about the failure of the Govt. to increase agricultural production though huge funds have been alloted by the central Govt. for the purpose.

21. There is no mention in the speech about the failure of the Govt. to increase fish production though huge money have been spent for those purpose.

22. There is no mention in the speech about the failure of animal husbandry department to increase the attle population, milk production, poultry production etc.

23. There is no mention in the speech about the male administration in Hospital and health and family planning department.

Adoption of Motion of Thanks to the
Governor's Address.

24. There is no mention in the speech about the failure of the Govt. to give all D. A. so far due to the govt. employees

25. There is no mention iu the speech that the Govt. failed to fix the pay of the govt. employees as recommended by the 2nd pay commission.

26. There is no mention in the speech about the failure of the Govt. to give house rent allowance to the govt. employees.

27. There is no mention in the speech about the failure of the govt. to protect the forest and to develop the forest resources including Rubber production.

28. Thre is no mention in the speech about the failure of the Govt. to give lands to the landless people.

29. There is no mention in the speech about the failiure of the govt. to develop Co-operative societies and bout the corrupt proctices defaulcation etc in the lamps, packs, Tripura state co-operative Banks ltd. and consummers co-operative societies etc.

30. There is no mention in the speech that the govt. failed to complete the Maharani village within committed time.

31. There is no mention in the speech about the continuing losses sustained by the jute mills.

32. There is no mention in the speech about the continuing losses sustained by the TRTC and also failure of he govt. to maintain the services properly.

33. There is no mention in speech about the failure of the govt. to dvelop small scale and village Industries.

34. There is no mention in the speech about the arbitrary transfer of Govt. employees.

35. There is no mention in the speech about the arbitrary increase of Bus fare causing suffering to the people.

36. There is no mention in the speech about the descrimination by the Govt. in selecting beneficiaries under DIC self employment programme and IRDP etc.

37. There is uo mention in the speech about the failure of the govt. in implement the twenty points programme of late prime minister Indira gandhi though huge fund provided by the Centre .

38. There is no mention in the speech about the curbing of freedom of press by the Govt. by resorting to serveral means.

39. Therc is no mention in the speech about the failure of the govt. to provide teaching and non-teaching staff in different types of edueational institutions through out the state.

40. There is no mention in the speech about the failure of the governmnet to provide buildings, furniture and other enuipment to the educational Institutions.

41. There is no mention in the speech about the failure of the govt. to demarcate the land of Netaji Subash Bidya Niketan as well as to give settlement to the occupants of the khas land surrounding the school premises.

42. Theer is no mention in the speech about the failure of the govt. to take measures to save the people from the menece of mosquitos through out the state, specially in Agartala.

43. There is no mention in the speech about the failure of the govt. to provide EDC & postal ballots to the police personals employees at the time of last lok sabha election.

( Then the amendments were put to voice vote and lost. )

মিঃ স্পীকার :—এখন সভার সামনে প্রশ্ন হলো—মাননীয় সদস্য শ্রী মানিক সরকার মহোদয় কর্তৃক আনীত মূল প্রস্তাবটি। আমি এখন উহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো—

"নিম্নলিখিত মর্শ্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে, গত ১৫ই মার্চ, শুক্রবার, ১৯৮৫ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরার বিধান সভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ"।

( প্রস্তাবটি ভোটে দেওয়া হয় এবং সংখ্যা গরিষ্ঠের ভোটে তা গৃহীত হয়। )

## General Discussion on the Supplementary Demands for Grants for 1984-85

## জেনারেল ডিস্কাশান অন্ দি সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডস ফর সাপ্লিমেণ্টারী গ্র্যান্টস ফর দি ইয়ার ১৯৮৪-৮৫

মিঃ স্পীকার :—এখন সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো—"১৯৮৪-৮৫ ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর সাধারণ আলোচনা"। আমি মাননীয় সদস্যগণকে অনুরোধ করছি আলোচনা চলাকালে তাঁরা যেন তাঁদের বক্তৃতা অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর সীমাবদ্ধ রাখেন।

আলোচনা শুরু হবার পূর্ব্বে আমি প্রত্যেক দলের চীফ হুইপদের অনুরোধ করছি এই আলোচনায় তাঁদের দলের যে সকল সদস্য মহোদয় অংশ গ্রহণ করবেন তাঁদের একটি নামের তালিকা আমায় দেবার জন্য। মাননীয় সদস্য মহোদয়গণ সাপ্লিমেণ্টারী গ্র্যান্টের উপর আলোচনার জন্য আমাদের হাতে সময় কম থাকছে, মাত্র সাড়ে তিনঘণ্টা।

শ্রী অশোক কুমার ভট্টাচার্য্য :—স্যার, আমরা আলোচনার জন্য কত মিনিট সময় পাব ?

মিঃ স্পীকার :—সাপ্লিমেণ্টারী গ্র্যান্টের উপর আলোচনার জন্য কংগ্রেস(আই) পাবেন ৪২ মিনিট।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—স্যার, সময়টা বাড়িয়ে দিন যাতে সবাই আলোচনা করতে পারেন।

শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য :— মিঃ স্পীকার স্যার, ১৯৮৪-৮৫ সনের যে সাপ্লিমেণ্টারী ডিমাণ্ড ফর গ্র্যান্টস্ আনা হয়েছে তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। মিঃ স্পীকার স্যার, আমরা এই বামফ্রন্ট সরকারের তরফ থেকে একটা কথাই বার বার শুনি যেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ যে কেন্দ্র টাকা দিচ্ছে না, কেন্দ্র আমাদের টাকা দেয় না সেই জন্য আমরা এই কর্মচারীদের সেণ্ট্রাল ডি. এ. দিতে পারছি না। মিঃ স্পীকার স্যার, কেন্দ্র কিভাবে টাকা দিচ্ছে, কিভাবে কারচুপি হচ্ছে, কিভাবে কর্মচারীদের বঞ্চিত করা হচ্ছে সেই জিনিষটা আমি এই সভার সামনে তুলে ধরতে চাই। এখানে যে টোট্যাল প্রভিশ্যান যেটা রাখা হয়েছে সেণ্ট্রাল ডি. এ. ইত্যাদির জন্য সেটার প্রাইস ইনডেক্স নাম্বার হচ্ছে ৪৭০ পয়েন্ট টু ৫২০ পয়েন্ট ফর দি পিরিয়ড ফ্রম ১. ১. ৮২ টু ৩১. ৩. ৮৯ পর্য্যন্ত ১১টা ইনষ্টলমেণ্টের জন্য এরিয়ার পেমেণ্টের জন্য রাখা হয়েছে আপ টু ১. ৪. ৮২ অর্থাৎ প্রাইস ইনডেক্স হচ্ছে ৪৫০ পয়েন্ট তার জন্য দেওয়া হয়েছে ৬৪ কোটি, ৯৬ লক্ষ টাকা ; ফর এরিয়ার পেমেন্ট আপ টু ১ ৭. ৮৩তে দেওয়া হয়েছে ৫১ ক্রোর্স, ৮০ লাখস্। সেটার ইনডেক্স নাম্বার হচ্ছে ৪৭৯ পয়েন্ট ফর এরিয়ার পেমেন্ট আপ টু ৩১. ১২. ৮৩,

ইনডেক্স নাম্বার হচ্ছে ৫২০ পয়েন্ট। পেনশন রিলিফ এফেকট্ ১. ৪. ১৯৮২-৬-৯৩ তার মানে সরকারকে টোট্যাল দেওয়া হয়েছে ১৪৭ কোটি ৬৪ লাখস্ টাকা দেওয়া হয়েছে, সেটা হচ্ছে প্রভিশন ফর ডিয়ারনেস রিলিফ টু পেনসন ডিউরিং ১৯৮৪-৮৯ আপ টু কনজিউমার্স প্রাইস ইনডেক্স লীভ অব ৪২৬ পয়েন্ট পর্যান্ত। তারপর যে কর্মচারী ফিনান্স কমিশনের সামনে রাখা হয়েছে, নৃপেন বাবুর সরকার যেটা মেনে নিয়ে এই অষ্টম অর্থ কমিশনের যে টাকা বরাদ্দ করেছে সেই সম্পর্কে আমি বলছি যে, তিনি বলেছেন, অষ্টম অর্থ কমিশনের সামনে আমাদের ত্রিপুরা ষ্টেট ষ্টেট এমপ্লয়িজ হচ্ছে ৮৫, ১৫০ জন, ফর লোক্যাল অডিজ ৬,. ৩২৬ তার মানে টোট্যাল কর্মচারীর সংখ্যা অষ্টম অর্থ কমিশনের সামনে এই রাজ্য সরকার যা দিয়েছেন সেটা হচ্ছে ৯১,৪৮৬ জন। আমি এই সরকারের দেওয়া যে বুকলেট ইস্যুড বাই দি ডাইরেকটরেট অব ষ্টেটিসটিকস্ এণ্ড ইভালিউশ্যান. ষ্টেট গভর্ণমেন্ট এণ্ড লোকালে বডিজ এমপ্লয়িজ এই ত্রিপুরা এজ অন ১. ১. ৮২। গভর্ণমেট প্ল্যানে এমপ্লয়িজ হচ্ছে ১৭, ১১৭, নন্ প্ল্যানে হচ্ছে ৪৪. ৫৫০ টোট্যাল হচ্ছে ৬১. ৬২৭, আর যেটা নন্-গভর্ণমেন্ট এমপ্লয়িজ সেটা হচ্ছে ৩১৫৩ আর ২৫৭৬ টোট্যাল হচ্ছে ৫, ৭২৯। কাজেই আজকে কি দেখছি টোট্যাল কর্মচারীর সংখ্যা রাজ্য সরকারের যে ষ্টেটিসটিকস্ ডিপার্টমেন্ট-এ হচ্ছে ৬৭, ৩৭৬ তাহলে দেখা যাচ্ছে ২৪. ১১০ জন তার মানে এই ২৪. ১১০ জন কর্মচারীর জন্য যাদের কোন একজিসটেন্স নেই। টেনার অংকের কথা বলছি স্যার. এই ২৪ ১১০ জন কর্মচারীর টাকা অতিরিক্ত অষ্টম অর্থ কমিশন এই সরকারকে দিয়েছেন। টাকা নেই. টাকাগুলি গেল কোথায়? এটা দুভার্গাজনক বিষয়। মনিপুরে সরকারী কর্মচারীদের সংখ্যা হচ্ছে অষ্টম অর্থ কমিশন যেটা দিয়েছেন ২১ ৫৯৩। এই সরকার প্রতারনা করে যে টাকা এনেছে সেই মনিপুরের টোট্যাল কর্মচারীর সংখ্যা প্রায় সমান। এটা স্যার, বানানো কথা নয়, হাওয়ার সঙ্গে যুক্ত কথা নয়। কাজেই স্যার, এই যে টাকা আনা হয়েছে এরপর আরও টাকা দিয়েছে অষ্টম অর্থ কমিশন নন্ প্ল্যান রেভিনিউ পজিশান উয়িথ ডেভলিউশান সেটা ডেফিসিট ছিল ১০২ কোটি, ২৬ লক্ষ টাকা, রেভেনিউ ডেফিসিট ফর ডিভলিউশান হয়েছে ১৪১ কোটি,৪৮৯ লক্ষ টাকা। কাজেই ট্যাক্স ডেভোলিউশান যেটা হয়েছে সেটা ৩৫৭ কোটি ৬৭ লক্ষ টাকা। টাকা দিয়েছে আপ-গ্রেডেশান অফ দি সারভিসেস্ এই ১৯৮৪ থেকে ১৯৮৯ পর্য্যন্ত ১৩ কোটি ৭৯ লক্ষ। এইটা ভাগ করে দেওয়া হয়েছে ১৯৮৪-৮৫ সনের জন্য ২ কোটি ২৪ লক্ষ টাকা, ৮৫-৮৬ সনের জন্য ৪ কোটি ৮৮ লক্ষ টাকা. ১৯৮৬-৮৭ সনের জন্য ২ কোটি ৮৭ লক্ষ, টাকা, ৮৭-৮৮তে ২ কোটি ৮৭ লক্ষ টাকা এবং ৮৮-৮৯তে ৯৩ লক্ষ টাকা। গ্রান্ট ইন

## General Discussion on the Supplementary Demands for Grants for 1984-85

এইড ফর স্পেশ্যাল প্রবলেমস্ সেটাতে দেওয়া হয়েছে ১৯৮৪ থেকে ১৯৮৯ পর্যান্ত ৮০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ১৯৮৪ থেকে ১৯৮৯ পর্যান্ত সেন্ট্রাল কনট্রিবিউশান অফ মারজিন মানি দেওয়া হয়েছে ১ কোটি ৮৭ লক্ষ ৫০ হাজার টাকা। টোট্যাল গ্রান্ট ইন এইড আণ্ডার আর্টিকল ২৭৫ ফর ৮৪ টু ৮৯ দেওয়া হয়েছে ২০৩ কোটি ৫১ লক্ষ টাকা। টাকাটা ভাগ করে দেওয়া হয়েছে। ১৯৮৪ ৮৫ সনের জন্য ৫০ কোটি ৬০ লক্ষ, ৮৫-৮৬ সনের জন্য ৫০ কোটি ১২ লক্ষ টাকা, ৮৬-৮৭ সনের জন্য ৪২ কোটি ৯৭ লক্ষ টাকা ৮৭ ৮৮ সনের জন্য ৪৭ কোটি ৮১ লক্ষ টাকা, ৮৮-৮৯ সনের জন্য ২২ কোটি টাকা। কাজেই টোট্যাল অ্যামাউন্ট যদি দেখি ৮ম ফিনান্স কমিশন নন-প্ল্যান রেভেনিউ অ্যাক্সপেনডিচার ইনক্লুডিং সেন্ট্রাল ডি, এতে দিয়েছে ১৬৩ কোটি ১০ লক্ষ. আপ গ্রেডেশান অফ দি সারভিসেসের জন্য দিয়েছে ১৩ কোটি ৭৯ লক্ষ, স্পেশ্যাল প্রবলেমস্ ৮০ লক্ষ টাকা মার্জিন মানি ১ কোটি ৮৭ লক্ষ, নন-প্ল্যান রেভেনিউ গ্যাপ ফর থি ইনষ্টলমেন্টস্ অফ ডি. এ, তার জন্য দেওয়া হয়েছে ২৩ কোটি ৫১ লক্ষ টোটাল টাকাটা দাঁড়াচ্ছে ২০৩ কোটি ৫১ লক্ষ টাকা। তার মধ্যে ১৪৭ কোটি ৬৭ লক্ষ টাকা দেওয়া হয়েছে ডি. এ, ফর দি গভর্ণমেন্ট অ্যামপ্লয়িজ। তার পরে ডিভলিউশানের পরে ট্যাক্স এবং ডিউটিস সেটাতে আরও যোগ দেওয়া হয়েছে ৩৫৭ কোটি ৬৭ লক্ষ। টোটাল টাকা এসেছে ৮ম ফিনান্স কমিশন দিয়েছে ৫৬১ কোটি ১৮ লক্ষ টাকা। কাজেই ৭ম ফিনান্স কমিশন যে টাকাটা দিয়েছিল ১৯৭৯-৮৪ পর্য্যন্ত সেটা হচ্ছে ডিভলিউশান অফ ট্যাক্সের জন্য ৫৯ কোটি ৬৬ লক্ষ রেভেনিউ নন-প্ল্যান গ্যাপের জন্য ১৩৬ কোটি ৫৭ লক্ষ, আপ গ্রেডেশানের জন্য দিয়েছে ৩ কোটি ৬১ লক্ষ। তার মানে ১৯৯ কোটি ৮৪ লক্ষ। তার মানে ডিফারেন্স দেখা যাচ্ছে ৩৬১ কোটি ৩৪ লক্ষ আরও বেশী দিচ্ছে স্যার। কিন্তু ত্রিপুরা সরকার বলছেন টাকা পাচ্ছেন না। তাই সেন্ট্রাল ডি. এ, দিতে পারছেন না। ৮ম ফিনান্স কমিশন যেটা পাশ্ববর্ত্তী রাজ্যগুলিকে দিয়েছে, যেমন মনিপুরের জন্য সেন্ট্রাল হারে ডি এ, দেওয়ার জন্য দেওয়া হয়েছে ৪৩ কোটি ৯ লক্ষ টাকা, মেঘালয়ে দেওয়া হয়েছে ৭৫ কোটি ৮৬ লক্ষ টাকা। কিন্তু তারা কর্মচারীদের কেন্দ্রীয় হারে ডি, এ, দিয়ে দিয়েছেন। ত্রিপুরার জন্য দিয়েছে ১৪৭ কোটি ৬৪ লক্ষ টাকা। কিন্তু তারা ডি, এ, দিতে পারছেনা। কিন্তু তারা কর্মচারীদের বন্ধু সরকার। বন্ধুদের দাবীতে ১৪৭ কোটি ৬৪ লক্ষ টাকা দিয়েও টাকাটা বন্ধুকে প্রতারণা করে দিয়েছেন। বন্ধুকে ত বন্ধুই সর্বনাশ করেন। আরও দিয়েছেন স্যার, পুলিশ কোয়ার্টারের জন্য দেওয়া হয়েছে। ১ হাজার ২৫৭টি পুলিশ কোয়ার্টারের জন্য দেওয়া হয়েছে ৫০৫ ৭২

লক্ষ টাকা পুলিশ ষ্টেশন করার জন্য দিয়েছে ৩ কোটি ৬ লক্ষ ৯৬ হাজার টাকা, উইম্যান পুলিশের উইংগের জন্য দেওয়া হয়েছে ৯ লক্ষ ৩৫ হাজার টাকা। টোট্যাল দিয়েছে ৫ কোটি ৫২ লক্ষ ৩ হাজার টাকা। অ্যাডুকেশানের জন্য ৭৯৯ টু রুম বিল্ডিং ফর প্রাইমারী স্কুল-এর জন্য ৪ কোটি ১৫ লক্ষ ৪৮ হাজার টাকা। আর টিচারদের অ্যাপয়েন্টমেন্ট এর জন্য দেওয়া হয়েছে ১ কোটি ২ লক্ষ ৬৯ হাজার টাকা। তার মানে টোট্যাল ৫ কোটি ১৮ লক্ষ ১৭ হাজার টাকা। জেইল অব সাফের জন্য ১৭ লক্ষ ৭২ হাজার টাকা, ট্রাইবেল অ্যাডমিনিষ্ট্রেশানের জন্য অর্থাৎ স্পেশ্যাল কমপেনসেটরী অ্যালাউন্স-এর জন্য ২৪ হাজার ৬০০ শ ৭৬ জন আমপ্লয়িকে স্পেশাল কমপেনসেটরী অ্যালাউন্স দেওয়া হয়েছে। কারণ ট্রাইবেল এরিয়াতে যাওয়ার জন্য তাদের এই স্পেশ্যাল ব্যবস্থা রাখা হয়েছে। তার জন্য ১ কোটি ৬০ লক্ষ ৫০ হাজার টাকা। কোয়ার্টারের জন্য দিয়েছে ৪৮ লক্ষ ৯২ হাজার টাকা। মোট ২ কোটি ৯ লক্ষ ৫২ হাজার টাকা দেওয়া হয়েছে। হেলথ্ সারভিসের জন্য দেওয়া হয়েছে ডাক্তারদের কোয়ার্টারের জন্য দেওয়া হয়েছে ৫৮টা কোয়ার্টারের জন্য ৫০ লক্ষ ১৪ হাজার টাকা। রুরেল অ্যাণ্ড আদার অ্যালাউন্স ফর ডক্টরস্ প্রাইমারী হেলথ সেণ্টার তার জন্য দেওয়া হয়েছে। প্রাইমারী হেলথ্ সেণ্টারের ডাক্তারদের জন্য স্পেশ্যাল অ্যালাউন্স হিসাবে পার মানথ্ ২৫০ টাকা করে ১২ লক্ষ ৬০ হাজার টাকা দেওয়া হয়েছে। হাউস রেণ্ট অ্যালাউন্স ফর ডক্টর প্রাইমারী হেলথ্ সেণ্টার দেওয়া হয়েছে পার মান্থ ১৫০ টাকা করে ৪ লক্ষ ১৮ হাজার টাকা। মেডিক্যাল ইকুইপমেণ্ট ফর পি, এইচ, সি'র জন্য ৩ লক্ষ টাকা দেওয়া হয়েছে। প্রাইমারী হেলথ্ সার্ভিসের জন্য মোটামুটি দেওয়া হয়েছে ৭০ লক্ষ ৮২হাজার টাকা। ট্রেনি অফ্ গভর্ণমেণ্ট এমপ্লয়িজদের জন্য দেওয়া হয়েছে ৩৮.৭৪ লক্ষ টাকা ৮৫১৫০ জন কর্মচারীকে ট্রেনিং দেওয়ার জন্য। ডিষ্ট্রিক অ্যাডমিনিষ্ট্রেশান-এর জন্য দেওয়া হয়েছে ১৭ ৮২ লক্ষ টাকা। ট্রেজারী অফ্ একাউণ্টস-এর জন্য দেওয়া হয়েছে ৬০.৩৪ লক্ষ টাকা। সর্বমোট দেওয়া হয়েছে ১৩ কোটি ৭৯ লক্ষ টাকা। টাকা দিচ্ছে না নৃপেন বাবুকে, ওনাকে টাকা দেওয়া হচ্ছে না, তিনি টাকা পাচ্ছেন না স্যার। অথচ কর্মচারীদের টাকাটা তিনি মেরে দিলেন। এখানে আমাদের সাপ্লিমেণ্টরী বাজেটে আছে যে, এই একসেস পেমেণ্টটা কেন হয়েছে একসেস পেমেণ্ট হয়েছে বলেই আমরা সাপ্লিমেণ্টরী বাজেটটা উপস্থিত করেছি। এইটা সম্পর্কে নৃপেন বাবুদের বক্তব্য হচ্ছে কর্মচারীদের ডি. এ. দিতে টাকাটা বেরিয়ে গেছে। কর্মচারীদের ডি. এ. দেওয়া হয়েছে কিসের ভিত্তিতে দেওয়া হয়েছে এবং কত টাকা দেওয়া হয়েছে সেটা কিছু নাই। এই হচ্ছে বাজেটের চেহারা, এখানে সাপ্লিমেণ্টরী বাজেট পেশ করা হয়েছে, এর পর আবার একটা কমপ্লিমেণ্টরী বাজেট আসবে।

## General Discussion on the Supplementary Demands for Grants for 1984-85

কাজেই একটার পর একটা আসবে. এই সরকার আজ পর্য্যন্ত একটা পূর্ণ বাজেট পেশ করতে পারেন নি।

( গণ্ডগোল )

মিঃ স্পীকার :—মাননীয় সদস্যগণ ডিসটার্ব করবেন না. মাননীয় সদস্যকে বলতে দিন।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—স্যার, তিনি ব্যঙ্গ করছেন।

শ্রী অশোক কুমার ভট্টাচার্য্য :—স্যার, একটা পূর্ণ বাজেট পেশ করবার ক্ষমতা যাদের নাই, তারা সমালোচনা করতে আসেন কি করে, তারা রাজীব গান্ধীর সমালোচনা করছেন, অশোক বাবুর সমালোচনা করছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, তার যে দল, চীনের যে দল সেই দলতো মাকর্সবাদ থেকে সরে গেছে, লেলিন বাদ থেকে সরে গেছে। এখন তিনি কি বলবেন ? ওনার কথা দিয়েই আমি বলছি যে ঘাসের নীচে ঘাস জন্মায়, এখানে ঐ চীনের ঘাসের নীচে ওনার ঘাসটা কি জন্মাবে. মানে কি বলে জন্মাবে ? প্রাক্তন প্রবীন রাজনীতিজ্ঞ, ও সুবক্তা মুখ্যমন্ত্রীর কথাতেই আমি বলছি যে এখন এই চীনের সঙ্গেতো তাদের গাঁটছড়া বাঁধা. তারাতো মাকর্সবাদ থেকে সরে গেছে, এখনতো সি পি এম-এর এমটা নাই, কাস্তি হাতুরির ভোট নাই, এর প্রমাণ এবার ত্রিপুরাতে দেখা গেছে যে ২৪টা আসনে তাদের ধুলিগঙ্গা হয়ে গেছে, সেখানে ঘাস নাই। এই ২৪টা আসনের মধ্যে অনেক মন্ত্রীর আসন চলে গেছে, লজ্জা থাকলে তারা পদত্যাগ করত। আমার সিটে আমি যেদিন ধুলিগঙ্গা হয়ে যাব সেই দিন আমি পদত্যাগ করব. আমি নির্লজ্জের মত আসন আকড়ে থাকব না। ত্রিপুরার জন সাধারণ এই গত নির্বাচনে তাদেরকে অনাস্থা জ্ঞাপন করেছেন, ২৪ জন সদস্যের বিরুদ্ধে অনাস্থা জ্ঞাপন করেছেন, । তবু আমাদের মুখ্যমন্ত্রীর কথা হচ্ছে, জনগণ আমাদের চায়, তারা আমাদের, তাড়িয়ে দেয় নি। জনগণ এসে কি ঘাড় ধরে তাড়িয়ে দেবে ? ভোটের মাধ্যমে কি তারা তাড়িয়ে দেয় নি ? লজ্জার কথা তারা আবার গণতন্ত্রের কথা বলেন। আমরা শুনেছি, বাজেট সম্পর্কে বলতে গিয়ে ওরা বলেছেন যে সোর্সে যখন দাম বাড়ে আমাদের এখানে তখনই দাম বাড়ে। অথচ আমরা দেখেছি লবনের বস্তা সোর্সে যখন দাম থাকে ৩০ টাকা, এই ত্রিপুরা রাজ্যের সিভিল সাপ্লাই তার ভেলুয়েশান দেয় ১৪০ টাকা, মানে ১৪০ টাকায় তখন এখানে লবনের বস্তা বিক্রি হয়। সিমেন্টের বস্তা ও এখানে এসে ভেলুয়েশান হয়। মাননীয় স্পীকার স্যার, এদের মুখেই নাকি আবার গণতন্ত্রের কথা, এরা না কি গণতন্ত্রের পুজারী। এখানে ১৯৭৭ এর আগে আমরা টি, এন. ভির নাম শুনিনি। এইটা সত্যি কথা, এখানে মাননীয় মুখ্য মন্ত্রী যেটা বলেছেন যে নাগাল্যেণ্ডের সমস্যা ৩০ বছরের সমস্যা, মিজোরামের সমস্যা ১৭ বছরের সমস্যা, কই সেই সময়তো ঐ ৩০ বছরের সময়তো এই ত্রিপুরা রাজ্যে কোন সমস্যা

ছিল না। আজকে টি, এন, ভি, কে কেন তারা বে-আইনী বলে ঘোষনা করেন নি কার সঙ্গে টি. এন, ভির যোগ সাধন হচ্ছে? আর আজকে অনেক সদস্য আছেন এবং তারা যে বক্তব্য রেখেছেন তাতে মনে হয় যে টি, এন, ভির সঙ্গে যে অপারেশনগুলি হচ্ছে এবং তারা কে কোথায় আসছেন কে কোথায় যাচ্ছেন এগুলি শাসক দলের সদস্যরা জানেন। এখন প্রশ্ন হচ্ছে তাদের এদের যোগাযোগ না থাকলে এই সব খবর তারা রাখেন কি করে? আমরা এইটা জানি যে টি এন ভিরা এসে সি, পি এম এর এম, এল এ ও গ্রাম প্রধান-দের বাড়ীতে থাকে, যার জন্য পুলিশ কোন কমপ্লেইন করতে পারেন না। তিমমত আছে মুখ্য মন্ত্রীর কমপ্লেইন করবার, কমপ্লেইন করলে যে তার দলের লোকদের কাছেই পাওয়া যাবে ওদের অস্ত্র শস্ত্র। আজকে মুখ্যমন্ত্রী বলুন যে এই টি, এন, ভি রা আজকে কেন টি, এন, ভি, হয়েছে, ৩০ বছরের কংগ্রেস আমলেতো তারা ছিল না।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য আপনি আপনার বক্তব্য সংক্ষেপ করুন।

শ্রী অশোক কুমার ভট্টাচার্য :— কাজেই ত্রিপুরাতে টি. এন. ভি. কে হঠাৎ উস্কানি দেওয়া হচ্ছে। মুখ্যমন্ত্রী তাঁর ষ্ট্যাটমেন্টে বলেছেন ত্রিপুরাতে ৯ ব্যাটেলিয়ন সি. আর. পি আছে। সে ৯ ব্যাটেলিয়ন সি. আর. পি. দিয়ে কংগ্রেস (ই) কে পেটানোর কাজে লাগান হচ্ছে। বিরোধীদের পেটানোর কাজে লাগান হচ্ছে। কিন্তু কম্বিং-এর কাজে লাগান হয়না। আমরা চীৎকার করেছিলাম ত্রিপুরাকে ডিস্টার্বড এরিয়া ঘোষণা করা হউক, কিন্তু মুখ্যমন্ত্রী বলেছেন ডিস্টার্বড্ এরিয়া যদি ডিক্লেয়ার করা হয়, যদি কম্বিং করা হয় তাহলে ওনার পোষ্যপুত্ররা ধরা পড়বে। টি. এন. ভি. হচ্ছে মুখ্যমন্ত্রী পোষ্যপুত্র। রাত্রি ১০টার পরে মুখ্যমন্ত্রীর কাছে দেখা করে সারেণ্ডার করতে যায়। এদিকে অর্থনৈতিক দিক থেকে কর্ম-চারীদের বঞ্চিত করা হচ্ছে। ইচ্ছা করে ত্রিপুরা রাজ্যে গোলমাল পাকান হচ্ছে। তাদের যে ভোট ব্যাংক সেটাকে সুদৃঢ় করার চেষ্টা হচ্ছে। এই হচ্ছে এই সরকারের নীতি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আশা করব, মাননীয় মুখ্যমন্ত্রী সেন্ট্রাল হারে যে ডি এ. আমরা যে হিসাব বললাম, যে হারে মেঘালয়, নাগাল্যাণ্ড, মণিপুর এবং পার্শ্ববর্তী রাজ্যের রাজ্য সরকার টাকা পেয়ে সেন্ট্রাল হারে ডি. এ. দিয়ে দিয়েছেন, সে হারে অবিলম্বে কর্মচারীদেরকে দিয়ে দেবেন এবং টি এন. ভি, থেকে সরকারকে সরিয়ে এনে ত্রিপুরাতে শান্তি-শৃঙ্খলার সৃষ্টি করবেন। মুখ্যমন্ত্রী টি. এন. ভি.দের সারেণ্ডার করাচ্ছেন কিন্তু এ ব্যাপারে বিরোধীদের সাথে কোন আলাপ-আলোচনা করে মতামত নিচ্ছেন না। পাঞ্জাবে যেখানে সন্ত্রাস চলছিল সেখানে শান্তি ফিরিয়ে আনার জন্য শ্রীমতি ইন্দিরা গান্ধী বিরোধীদের সঙ্গে আলাপ করেছিলেন। কিন্তু এই ত্রিপুরাতে পলিটব্যুরোর একনায়কতন্ত্র চলছে। আমি

## General Discussion on the Supplementary Demands for Grants for 1984-85

আশা করব মুখ্যমন্ত্রী টি. এন, ভি দের সঙ্গে কোন সলিউশনে আসার আগে বিরোধীদের সঙ্গে আলাপ করবেন : এই বলে আমার বক্তব্য আমি এখানেই শেষ করছি। ধন্যবাদ,

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রী দিবা চন্দ্র রাংখল।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমার একটা আবেদন হল যে কোন আলোচনা অলটারনেটলি করলে ভাল হয়।

মিঃ ডেপুটি স্পীকার :— ঠিক আছে।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, পার্লামেন্টারি প্র্যাকটিস আছে এমেণ্ড-মেন্ট যাঁরা এনেছেন তাদের থেকে তাদের কাট-মোশনের উপর বক্তৃতা রাখতে হবে।

শ্রী অশোক কুমার ভট্টাচার্য্য :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এটা বিরোধীদের দমন করার জন্য।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এটাতে, একেবারে অনাকাঙ্ক্ষিত তর্ক। রাজ্যপালের ভাষণের বাহিরে একটি কথাও বলিনি। এখানে বিরোধীদলের নেতা যেসব অবান্তর কথা বলেছেন এবং যেগুলি আলোচনার অন্তর্ভুক্ত করেছেন, সেটা ঠিক নয়।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যে সাপ্লিমেন্টারী বাজেট পেশ করেছেন সেটা ত দেখে বুঝতে সময় লাগে, কিন্তু একটা জিনিষ হচ্ছে মাননীয় স্পীকার ঘোষণা দিয়েছিলেন যে এই সাপ্লিমেন্টারি বাজেটের উপর কোন কাট-মোশান থাকলে বেলা ৩ টা পর্যন্ত জমা দেওয়া যাবে। তাহলে কি করে এখন কাট-মোশনের উপর আলোচনা চলতে পারে।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য, আপনিও হয়ত বিজনেস এডভাইজারি কমিটির মিটিং-এ উপস্থিত ছিলেন। বিজনেস এডভাইজারি কমিটির মিটিং-এ যেভাবে সিদ্ধান্ত হয়েছে এখানে সেভাবে কাজ চলছে। মাননীয় সদস্য শ্রী দিবাচন্দ্র রাংখল।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় স্পীকার ত যে কোন সময়ে যে কোন সিদ্ধান্ত নিতে পারেন।

শ্রী দিবাচন্দ্র রাংখল :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আশা করেছিলাম যে এই জনপ্রিয় বামফ্রন্ট সরকার এই মার্চের অধিবেশনে পূর্ণাঙ্গ বাজেট সাবমিট করতে পারবেন, কিন্তু ওনারা সাপ্লিমেন্টারি বাজেট ১৯৮৪-৮৫ সাবমিট করলেন। এখানে ২৯ কোটি ৫৩

লক্ষ ৩ হাজার টাকার সাপ্লিমেন্টারি গ্রান্টস্ চাওয়া হয়েছে। হাউজকে বিভ্রান্ত করার জন্য এই সাপ্লিমেন্টারি বাজেট পেশ করা হয়েছে। যদি সত্যিই জনদরদী সরকার হতেন তাহলে ২২ লক্ষ মানুষের স্বার্থে পূর্ণাঙ্গ বাজেট পেশ করতেন। কয়েকদিন আগে আমরা দেখলাম, সারা ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার তার ৭ বছর পূর্তী উপলক্ষে এবং এ ডি-সির ৫ বছর পূর্তী উপলক্ষে বিভিন্ন ব্যবস্থা নেওয়া হয়েছে। প্রতিটি গাঁও সভার প্রধানদের কাছে নোটিশ দেওয়া হল, ব্লকে নোটিশ দেওয়া হল। আমি আমার এলাকার কথা জানি, যেখানে ব্লক ভিত্তিক প্রদর্শনী হয়েছিল সেখানে যা দেখান হয়েছে তা বাস্তবের বিপরীত। সেখানে বামফ্রন্ট সরকারের আগামী নির্বাচনের একটা ব্যবস্থা করা হয়েছে যাতে করে তারা জিততে পারে।

বি. ডি. সির মাধ্যমে সারা ত্রিপুরা রাজ্যে গ্রামীণ ক্রীড়া প্রতিযোগিতা হয়ে থাকে তাতে গ্রামের মহিলা, পুরুষ এবং ছাত্রছাত্রীদেরই অংশ নেবার কথা। কিন্তু এতে দেখা যায় যে, গ্রামের মহিলা এবং পুরুষ অপেক্ষা ছাত্রছাত্রীরাই বেশী অংশ গ্রহণ করে। তাছাড়া এই প্রতিযোগিতায় যারা ভাল করতে পারে তাদের এই ফলাফল রেকর্ড করার কোন ব্যবস্থা করা হয় না।

এরপর আমরা দেখতে পাই যে ত্রিপুরা সরকারের প্রচার দপ্তর থেকে যেসকল পত্রিকা বের করা হয় সেই পত্রিকাগুলির মাথার উপর লেখা থাকে লেফ্ট্ ফ্রন্ট গভার্ণমেন্ট আর উহার তলায় লিখা থাকে ত্রিপুরা সরকার। কিন্তু এখানে সরকারী কাগজে তো আর লেফ্ট্ ফ্রন্ট গভার্ণমেন্ট লিখা থাকতে পারে না। সে জায়গায় গভার্ণমেন্ট অব্ ত্রিপুরা কথাটা লিখতে হবে।

তারপর এখানে যে ডিমাণ্ডগুলি আনা হয়েছে এই ডিমাণ্ডগুলিকে আমরা কোন মতেই সমর্থন করতে পারিনা। কারণ আমরা দেখি গ্রামাঞ্চলে পাহাড় অঞ্চলে পানীয় জলের প্রচণ্ড অভাব রয়েছে। পাহাড়ী লোকেরা চার মাইল পাঁচ মাইল পথ অতিক্রম করে কোন পাহাড়ের লুঙ্গায় হয়তো বা কিছু পরিমান জল পায়। অথচ সেখানে পানীয় জলের জন্য কোন ব্যবস্থা বামফ্রন্ট সরকার আজ পর্যান্ত করতে পারেননি। এই পানীয় জলের তীব্র সংকট দেখা দিয়েছে জম্পুই পাহাড়ে। সেখানে প্রায় ২০০ ফুট নিচে লুঙ্গার হতে জল পাওয়া যায় কিন্তু তাও যথেষ্ট নয়। এই সব এলাকায় অতি সত্বর জলের ব্যবস্থা করা দরকার অথচ সেখানে জলের কোন ব্যবস্থা করা হচ্ছেনা।

তারপর বিভিন্ন ল্যাম্পস্ এবং প্যাক্স্ সরকার চালু করেছেন। এই ল্যাম্পস্ এবং

## General Discussion on the Supplementary Demands for Grants for 1984-85

প্যাক্স্ অধিকাংশই বামফ্রন্ট সরকার-এর সমর্থকদের দ্বারা পরিচালিত কিন্তু সেখানে দেখা যায় হিসাবের গড়মিল। ল্যাম্পস্ এবং প্যাক্স্-এর কর্মীরা কোন হিসাব দিতে পারে না। তারপর এন, আর, ই, পি, এবং এস, আর, ই, পি-তে যে কাজ করানো হয়ে থাকে তাতে বামফ্রন্টের প্রধানরা সেখানে হিসাব দিতে পারেন না যে তারা কিভাবে টাকা খরচ করছেন। সুতরাং এখানে যে ডিমাণ্ডগুলি চাওয়া হয়েছে আমরা সে ডিমাণ্ডগুলিকে সমর্থন করতে পারিনা। এই বলেই আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী কেশব চন্দ্র মজুমদার।

শ্রী কেশব মজুমদার :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই হাউসে ১৯৮৪-৮৫ সনের জন্য যে সাপ্লিমেণ্টারী গ্রাণ্টস্ ডিমাণ্ড করা হয়েছে আমি সে ডিমাণ্ডগুলিকে সমর্থন করছি।

স্যার, এইখানে আমাদের বিরোধীদলের মাননীয় সদস্যরা এই ডিমাণ্ডের বিরোধীতা করে তাদের বক্তব্য রেখেছেন। কিন্তু তারা জানেন না যে, কেন এবং কি অবস্থায় এই সাপ্লিমেণ্টারী গ্রাণ্টস-এর উপর ডিমাণ্ড আসতে পারে। একটা সরকারের বিভিন্ন দপ্তরে জনকল্যানমূলক কাজে সারা বছরে যা খরচ হয় তার বাজেট অতিরিক্ত হলেই তখন সরকার সাপ্লিমেণ্টারী গ্রাণ্টস্-এর জন্য ডিমাণ্ড করেন। আজকে যারা কংগ্রেস (আই) দলের সদস্য এখানে আছেন তারা সকলেই জানেন যে তাদের দলের একটি সরকার কেন্দ্রে রয়েছেন এই সরকার দ্বারা সমগ্র দেশের অর্থনৈতিক অবস্থাকে কনট্রোল করা হয়। তাদের নীতির ফলে আজকে টাকার দাম কমে মাত্র ১৫ পয়সায় নেমে এসেছে। এটা কেউ কল্পনা করতে পারে যে, ভারতের টাকার দাম আজ মাত্র ২৫ পয়সা? আজকে সেই জাগায় কংগ্রেস (আই) আমাদের পৌঁছে দিয়েছে।

আজকে বামফ্রন্ট সরকার যে সাপ্লিমেণ্টারী গ্রাণ্টস এর ডিমাণ্ড এনেছেন সেটা প্রমাণ করে যে বামফ্রন্ট সরকারকে জনগণের উন্নয়নের জন্য বাজেটের অতিরিক্ত অর্থ ব্যয় করতে হয়েছে। কর্মচারীদের ডি এ দিতে হয়েছে। তার জন্য অতিরিক্ত অর্থ চাওয়া হয়েছে। তারপর ত্রিপুরা এমন একটা জায়গা যেখানে প্রতি বৎসরই বন্যা হয়, খরা হয়, বন্যায় এবং খরায় বহু ঘরবাড়ী বিনষ্ট হয়, গবাদি পশু মারা যায়, মাঠের ফসল নষ্ট হয়ে যায়, তারজন্য অতিরিক্ত টাকা খরচ করতে হয়েছে। এই বন্যা এবং খরায় তো আর আগাম বলা যায় না যে, এই বৎসর এত ক্ষতি হতে পারে। তাছাড়া বিগত ইলেকসনের সময়ে রাজ্য সরকার রাজ্যে শান্তি শৃঙ্খলা বজায় রাখার জন্য অতিরিক্ত হোমগার্ড নিযুক্ত করেছিলেন তারজন্য অতিরিক্ত ব্যয় করতে হয়েছে। নির্ব্বাচন যাতে অবাধ এবং সুষ্ঠুভাবে হয়

তারজন্য অতিরিক্ত কর্মচারী নিয়োগ করতে হয়েছে। এই অতিরিক্ত কর্মী নিয়োগ করার ফলেই রাজ্যে নির্ব্বাচন সুষ্ঠুভাবে সম্পন্ন হয়েছে। কিন্তু আমরা গত পরশু দিনের পত্রিকায় দেখেছি যে, মহারাষ্ট্রের এক জায়গায় একটি ভোট কেন্দ্রের ভোট গণনা করে যাকে জয়ী বলে ঘোষণা করা হয়েছে। ঐ ব্যক্তি তিনি শপথও নিয়ে গেছেন। তারপর দেখা গেল যে কয়েকটি ভোট বাক্স গোনা হয়নি। আবার সেগুলি গোনার পর দেখা গেল যে, সেই ব্যক্তি নির্বাচনে জিততে পারেনি। এটা গত পরশু দিনের পত্রিকায় দেখেছি।

শ্রীকেশব মজুমদার :—জিনিষপত্রের দাম বাড়ছে বলে প্রিন্টিং অ্যাণ্ড ষ্টেশনারী দপ্তরের খরচের জন্য এখানে টাকা চাওয়া হয়েছে। চাওয়া হয়েছে ত্রিপুরা রাজ্যের অসুস্থ মানুষের জন্য যাদের বছরে মাথা পিছু এক টাকা করে ঔষধ দেওয়া হয়। ত্রিপুরার মানুষকে চিকিৎসা করতে গেলে ঔষধ দরকার। বাইরে যেসমস্ত জায়গায় বিভিন্ন হাসপাতাল রয়েছে সেইসব জায়গায় কিছু ঔষধ পাঠাতে হয়। রোগীদের খাদ্যের জন্য এখানে প্রভিশান রাখা হয়েছে। গ্রামের গরীব মানুষের কর্মসংস্থানের জন্য এখানে টাকা চাওয়া হয়েছে। এন, আর, ই, পি,-এর কথা আমরা ছেড়েই দিলাম। আমরা দেখেছি মাতাবাড়ী ব্লকে এক বছরে একটা গাঁও সভায় ২০০ মেন ডেজের বেশী কাজ করানো যায় না। তার মানে প্রতি পঞ্চায়েতে যেখানে ৪/৫ শত ডে লেবারার আছে সেখানে মাত্র ২০০ মেন ডেজ। সেজন্য এই সরকারকে এস. আর, ই. পি. করতে হয়েছে। কিন্তু তাঁরা এটাকে সমর্থন না করে বিরোধিতা করছেন। কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছেন এবং ত্রিপুরা গভর্ণমেন্ট চালাতে গিয়ে যে টাকা চাওয়া হয়েছে সেই টাকা দেওয়া হয়েছে কিনা, সেই অনুপাতে দেওয়া হয়েছে কিনা সেটা দেখছেন না। অশোক বাবু এমন করে বললেন যেন দয়া করে যেন কেন্দ্রীয় সরকার টাকাটা ত্রিপুরাকে দিচ্ছেন। কিন্তু কার টাকা দিচ্ছেন ? আমি জিজ্ঞাসা করতে চাই কেন্দ্রের কি ব্যক্তিগত জমিদারী আছে যে রাজীব গান্ধী বা ইন্দিরা গান্ধীর জমিদারী থেকে টাকাটা দেওয়া হচ্ছে ? ভারতবর্ষের কোটি কোটি লোকের টাকা থেকে দিচ্ছেন। এটা দয়ার টাকা নয়। এটা ভারতবর্ষের মানুষের টাকা। অর্থনীতির ব্যাপারটা তাঁদের মাথায় ঢুকে না। আমার ত্রিপুরার মানুষ যে জিনিষপত্র কিনছেন, তার মধ্যে যে কর আছে তার মধ্য দিয়ে কেন্দ্রীয় সরকারে গিয়ে টাকা জমছে। লড়াইটা এই নিয়েই হচ্ছে রাজ্য থেকে যে টাকা তুলে নিচ্ছেন কেন্দ্র তার ২৫ ভাগ রাজ্যকে দিচ্ছেন আর ৭৫ ভাগ তারা নিয়ে নিচ্ছেন। তার বিরুদ্ধে লড়াই। যে টাকা তুমি নিয়ে যাচ্ছ সেই টাকাই চাওয়া হচ্ছে। এটা রাজীব গান্ধীর ব্যক্তিগত টাকা নয়। অশোক বাবু বলেছেন যে লোকসভার নির্বাচনের সংগে নাকি

## General Discussion on the Supplementary Demands for Grants for 1984-85

বিধান সভার নির্বাচনের সম্পর্ক আছে। তা যদি হত তাহলে কর্ণাটকে দেখুন না ২৮টা লোকসভা সীটের মধ্যে ২৪টা পেরেও বিধান সভার নির্বাচনে তারা গোহারা হেরে গেলেন কেন? আমি অশোক বাবুর কাছে আবেদন রাখব যে, আপনারা যেভাবে মানুষকে বিভ্রান্ত করতে চান আমরা সেটা পারি না। গণতন্ত্রের অর্থ আমাদের কাছে একরকম। কিন্তু আপনাদের কাছে অন্যরকম।

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই সাপ্লিমেণ্টারী গ্র্যাণ্টের মধ্যে ২৯ কোটি ৫৩ লক্ষ টাকা চাওয়া হয়েছে। এটা আমি মনে করি এই ত্রিপুরা রাজ্যে বিশেষত কেন্দ্রীয় সরকারের বাজেটটা পেশ করার পরে ত্রিপুরার যে চেহারা হয়েছে, ডিজেল, পেট্রোল ইত্যাদির দাম যেভাবে বেড়েছে তাতে ত্রিপুরার চেহারাটা কিরকম গিয়ে দাঁড়াবে? দুইটা বাজেটই ত্রিপুরাকে অ্যাফেক্ট করবে। রেলওয়ের ক্যারেজ খরচা এখানে লাগছে, তারপর সেখান থেকে আনার জন্য ভেহিকেল ক্যারেজ খরচা লাগছে। সেইজন্য পেট্রোলের কার্যত দাম দিতে হচ্ছে। এইভাবে ত্রিপুরার জনজীবনটা বিপর্যস্ত হয়ে যাচ্ছে। এই অবস্থাতে আমাকে চলতে হবে। এছাড়া বাজেট পেশ করবার এক মাস আগে থেকে ভারতবর্ষে জিনিষের দাম বাড়ে। এই অভিজ্ঞতা আমাদের হয়েছে। গভর্ণমেণ্টের যদি মানুষের প্রতি সমবেদনা থাকে এবং সেটাকে লাঘবের যদি ইচ্ছা থাকে তাহলে সেই সরকারকে নজর দিতে হবে মানুষের প্রতি। কাজেই বিরোধী পক্ষের সদস্যরা যাই বলুন না কেন এর মধ্যে কোন যুক্তি তাঁরা দেখাতে পারলেন না যে, এই সাপ্লিমেণ্টারী বাজেটটা এখানে উপস্থিত করা ঠিক হয় নি। আমরা জানি যে আমাদের অনেক সমস্যা আছে, যেমন পানীয় জলের সমস্যা, আজকে খরায় মাঠগুলি শুকিয়ে যাচ্ছে, অন্ততঃ আমার এলাকার মাতারবাড়ী ব্লক এর কথা আমি বলতে পারি, যে ঐ ব্লক এলাকার বিভিন্ন অঞ্চলের মাঠগুলি শুকিয়ে যাচ্ছে, অনেক দিন ধরে বৃষ্টি নেই, সেই এলাকায় অনেকগুলি টিউবওয়েল অকেজো হয়ে গেছে, যেগুলি চালু করতে হলে টাকার প্রভিশান করতে হবে, সেঙ্কশান অর্ডার করতে হবে, ইত্যাদি অনেক ফর্মালিটিজ অবজার্ভ করতে হবে, তার পর তো সেই কাজগুলি হবে। আর এসব তারা জানেন না, তা নয়, কিন্তু তাদের দৃষ্টিভঙ্গি অন্যত্র তারা সব কিছুতেই একটা বিশৃঙ্খলার সৃষ্টি করতে চাইছে রাজনৈতিক ফয়দা তোলার জন্য আসল যে সমস্যা কেন্দ্র আমাদের প্রয়োজন মত টাকা দিচ্ছে না, সেই সম্পর্কে তারা উদাসীন। তাই আমি সকলের কাছে আহ্বান জানাব যে আমাদের যে সব সমস্যা আছে, সেগুলির যাতে সুষ্ঠ সমাধান হতে পারে, তার জন্য সবাই মিলে এই সাপ্লিমেণ্টারী গ্রেণ্টকে সমর্থন জানান আর এই আশা রেখে আমি সাপ্লিমেণ্টারী গ্রেণ্টকে সমর্থন করে আমার

বক্তব্য এখানে শেষ করছি।

শ্রী সুধীররঞ্জন মজুমদার :—মিঃ ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থ মন্ত্রী মহোদয় এই সভায় আমরা যখন আশা করেছিলাম যে মার্চ মাসে একটি পূর্ণাঙ্গ বাজেট এই হাউসে পেশ করবেন, সেই জায়গাতে আমরা দেখছি যে তিনি একটা সাপ্লিমেণ্টারী ডিমাণ্ড ফর গ্র্যান্টস পেশ করেছেন। এটা একটা কায়দা। আমি লক্ষ্য করেছি, বিশেষ করে যেটা সম্পর্কে আগে থেকেই সতর্কতা অবলম্বন করা উচিত ছিল, সেটা করা হয়নি। তাই আমাকে বলতে হচ্ছে যে, এই ধরনের যে কোন সাপ্লিমেণ্টারী বাজেট হাউসে পেশ করার মানে হল অর্থনৈতিক করাপ্‌শানের একটা নজীর, এটা অর্থনৈতিক দুর্নীতিরই একটা উদাহরণ। আমরা অতীতে দেখেছি যে হাউসে ভোট অন এ্যাকাউণ্ট আসে, মূল বাজেট আসে, কিন্তু পর পর দুই বার সাপ্লিমেণ্টারী বাজেট আসে, এই রকম কোথাও খুব একটা দেখা যায় না। এরপরেও আমরা লক্ষ্য করেছি যে, এ্যাক্সেস এ্যাক্সপেন্‌ডিচার যেটা হয়, সেটাও এই হাউসকে রেগুলেরাইজ্‌ড করতে হয়। কাজেই এসব কিছু করার পর মাননীয় মুখ্যমন্ত্রী অবশ্যই দাবী করবেন যে এটা উনার কৃতিত্ব, পুরো বাজেটের টাকা তিনি খরচ করতে পারছেন এবং তার উপর এ্যাক্সেস এ্যাক্সপেন্‌ডিচারও করতে পারছেন। এই টাকা খরচ করছেন যে তাকে কয়েকবার সাপ্লিমেণ্টারী বাজেট নিতে হচ্ছে, আবার এ্যাক্সেস এ্যাক্সপেণ্ডিচারও করতে হয়। কিন্তু আমি বলব, প্রকৃত পক্ষে এটা কোন কৃতিত্ব নয়, এটা হচ্ছে অর্থনৈতিক দুর্নীতি যার নজীর এই ধরনের বাজেটের মধ্যে রয়েছে। এই অর্থটা ত্রিপুরা রাজ্যের মানুষের কল্যাণে ব্যয়িত না করে তাদের দলের মন্ত্রীদের, দলের এম, এল, এদের এবং দলীয় প্রধানদের টাকা পাইয়ে দেওয়ার একটা অপকৌশল ছাড়া, এটা অন্য কিছু নয়। বিশেষ করে বন্যা, খরা এবং কর্মচারীদের ডি এ দেওয়ার জন্য যে টাকাটা এই ধরনের বাজেটের মধ্যে আসে, এগুলি ছাড়া অন্যগুলি আসার কোন কারণই থাকতে পারে না। এখানে দ্রব্যমূল্যের কথা বলা হয়েছে, বাজেট যখন এষ্টিমেট করা হয়, তখন দূরদৃষ্টি নিয়ে সেটা রচনা করতে হয়, এটা যদি এষ্টিমেশানের মধ্যে না থাকে, তাহলে যিনি বাজেট রচনা করবেন, তিনি কতটা কৃতিত্ব লাভ করবেন, সেই সম্পর্কে আমার সন্দেহ আছে। এখানে শাসক দলের মাননীয় সদস্য কেশব বাবু প্রাকৃতিক বিপর্য্যয়ের কথা তুলে ধরেছেন, কিন্তু এটা আসলে যতটা দায়ী, তার চাইতে বেশী দায়ী হলো কিছুদিন আগে যে লোকসভার নির্বাচন হলে গেল, সেটাই, কারণ নির্বাচনে লড়তে হলে যেন তেন পদ্ধতি অবম্বন করে ভোট কিনতে হবে, প্রয়োজন হলে ভোট রিগিং করার পদ্ধতি গ্রহণ করতে হবে। সরকারী অর্থ দিয়ে কিভাবে ভোট কেনা

## General Discussion on the Supplementary Demands for Grants for 1984-85.

যায় তা এই সরকারের আমলে বিগত কয়েকটা নির্বাচনে লক্ষ্য করেছি। তাদের তো ধারণা ছিল যে কেন্দ্রীয় সরকার হয়তো লোক সভার ইলেক্‌শানই করবেন না, সময় মত লোক সভার নির্বাচন হবে না। কিন্তু দেখা গেল লোক সভার নির্বাচন সময় মত হয়ে গেল, তাই ভুল ধারনার বশীভূত হয়ে তারা পুর্ণাঙ্গ বাজেটের জন্য প্রয়োজনীয় বরাদ্দ ধরেন নি, যেটা নাকি এই সাপ্লিমেন্টারী বাজেটে ধরতে হয়েছে। কিন্তু এই বাজেটে বরাদ্দকৃত অর্থটা কি ভাবে নির্বাচনের সময় ব্যয় করা হয়েছে, তার কিছু কিছু নমুনা ইতি-মধ্যে আমি এখানে তুলে ধরেছি যেটা ত্রিপুরা রাজ্য ছাড়া ভারতের অন্য কোন রাজ্যে হয় নি। জানি না আমাদের মাননীয় অর্থ মন্ত্রী মহোদয় এটাকে পারফরমেন্স বাজেট বল্‌বেন কিনা? উনি যখন ত্রিপুরা রাজ্যে বিরোধী পক্ষের নেতা ছিলেন, তখন উনার মুখ দিয়ে এই ধরনের পারফরমেন্ট বাজেটের কথা শুনেছি এবং তিনিই আজ দূর্নীতি মুক্ত করে সেই পারফরমেন্স বাজেট তৈরী করেছেন। এই বাজেটের ইন-ভিজিবাল আইটেমের মাধ্যমে ভোট কেনার জন্য এই যে সাপ্লিমেন্টারী বাজেট তিনি তৈরী করেছেন, তা এই হাউসে পেশ করে তিনি বলতে চাইছেন যে, ত্রিপুরা রাজ্যের জনসাধারণ আমাকে এই ২০-৫০ কোটি টাকা খরচ করতে বলেছেন। কিন্তু আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, তিনি যদি এই টাকাটা খরা বা বন্যার জন্য খরচ করতেন, তাহলে আমাদের তেমন আপত্তি থাকত না। কিন্তু তিনি তো সেই দিকে যাবেন না, উনি তো প্রায় বলে থাকেন যে, ত্রিপুরার জন্য কেন্দ্র এমনিতেই টাকা দিতে চান না, তিনি কিন্তু টাকাটা কেন্দ্রের সংগে লড়াই করে সংগ্রাম করে আনছেন। তবে তিনি যে কি সংগ্রাম করেন, সেটা তিনিই জানেন। আমরা জানি তিনি প্রায়ই দিল্লী যান হাত জোড় করে টাকা চান। কিন্তু আমি মনে করি দিল্লী গিয়ে উনাকে হাত জোর করার প্রশ্ন উঠে না, কারণ সেখানে যে সরকার আছে, সেটা সর্ব ভারতীয় সরকার বা কেন্দ্রীয় সরকার, সেই সরকারের মধ্যে কোন দল বা দলীয় দৃষ্টিভঙ্গি নাই। অন্য দিকে আমরা কিন্তু এই রাজ্যে সেটা দেখতে পাই না, এখানে দল বা দলীয় দৃষ্টিভঙ্গি ছাড়া আর অন্য কোন কথা নেই।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার—তুমি সি. পি. এম র চীফ মিনিষ্টার তোমার উপর এই রকম ব্যবহার করব আর তুমি কংগ্রেসে(আই)র চীফ মিনিষ্টার তোমার উপর অন্য রকম ব্যবহার করব সেই দৃষ্টি ভংগী আমাদের নাই। সেখানে একটা পদ্ধতি অনুসারে সব কিছু চলছে। কিন্তু এখানে আমরা কি দেখতে পাই? আমরা দেখছি, আমাদের কোন লোক যদি উনাদের কাছে কোন সাহায্যের জন্য যায় তাকে কিছু দেওয়া হয় না। তাকে বলা হয়

তুমি কংগ্রেস কর কাজেই তুমি কিছু পাবে না। তুমি সি. পি. এম. কর, লাল ঝাণ্ডা ধর, তাহলে তুমি সব পাবে—চাকরী পাবে ব্যবসায়ের সুযোগ পাবে গাড়ীর লাইসেন্স পাবে। অবশ্য আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলবেন যে, না আমরা এই রকম দৃষ্টিভংগী নিয়ে চলি না—কিন্তু বাস্তবে আমরা সেটাই দেখতে পাচ্ছি। এবং সেটা যদি বন্ধ না হয়—এবং সেজন্য আমাদের বক্তব্য আমরা জানিয়ে রাখলাম। আমরা জানি যে, এটাকে সমর্থন আমরা করলেও পাশ হবে আর না করলেও পাশ হবে। আমরা জানি যে, এই সরকার সত্যিকারের জনগণের সরকার কি না কারণ উনারা যেভাবে রিগিং করে ক্ষমতায় এসেছেন এবং যখন এসে পড়েছেন তখন তাদের একটা নিয়মের মধ্য দিয়ে চলতে হবে, একটা প্রসেসের মধ্য দিয়ে চলতে হবে। শুধু তাদের দলের লোকেরাই সব রকম সরকারী সাহায্য পাবে আর অন্যেরা পাবে না এটা কোন সরকারের নীতি হতে পারে না। উনি শুধু সি. পি. এম. র মুখ্যমন্ত্রী নন, তিনি ত্রিপুরার ২২ লক্ষ মানুষের মুখ্যমন্ত্রী, শুধু তিনিই নন অন্যান্য মন্ত্রী যারা আছেন তাঁরাও ত্রিপুরার ২২ লক্ষ মানুষের মংগলের কথাই তাঁদের চিন্তা করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে যে কথা বলতে চেয়েছেন সেটা হল, তিনি আমলাদের হাত থেকে ক্ষমতা নিয়ে সেটা জনগণের হাতে ছেড়ে দিয়েছেন। কিন্তু গণতান্ত্রিক পদ্ধতিতে কাজ চালাতে হলে কতগুলি নিয়মের মধ্য দিয়ে চলতে হয়, তার জন্য কতগুলি সিস্টেমের ভিতর দিয়ে চলতে হয়। সরকারী মেশিনারী নিরপেক্ষ থাকবে এটা জনসাধারণ স্বাভাবিক ভাবে চাইবে। এপয়েণ্টমেণ্ট এবং প্রোমোশানের দায়িত্ব মন্ত্রী সভার উপর থাকে না, এটা উদের ফাংশান নয় এদের ফাংশান হচ্ছে পলিসি নির্দেশ করা। এবং সেই পলিসিকে রূপ দেবেন আমলারা এটাইত গণতান্ত্রিক দেশের নিয়ম। কিন্তু আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর কার্য্যকলাপ দেখলে মনে হয় যেন তিনি সোভিয়েট রাশিয়া বা চীনে বসে আছেন। আমি উনাকে স্মরন করিয়ে দিতে চাই যে এটা সোভিয়েট রাশিয়াও নয় আর চীনও নয়, এটা হল ভারতবর্ষ। এই দেশটা গণতান্ত্রিক পদ্ধতিতেই চলবে। এবং এই দেশের শাসন গণতান্ত্রিক রীতি পদ্ধতিতে চালাতে হবে। যদি সেটা পালন না করেন তাহলে ত্রিপুরা রাজ্যের প্রশাসনের অবস্থা আরও খারাপ হবে। আমি আপনাদের অনুরোধ করব, আপনারা আজকে ত্রিপুরা রাজ্যের প্রশাসনকে কোথায় নিয়ে নামিয়েছেন সেটাকে অনুভব করার চেষ্টা করুন। এই বলে বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করলাম—ধন্যবাদ।

মিঃ ডেঃ স্পীকার—মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া।

## General Discussion on the Supplementary Demands for Grants for 1984-85

**শ্রী নগেন্দ্র জমাতিয়া**—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেণ্টারী বাজেট এই হাউসে পেশ করেছেন আমি তার উপর আলোচনায় অংশ গ্রহণ করছি। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে আমরা এই হাউসে আলোচনা করছি সাপ্লিমেণ্টারী বাজেট সম্পর্কে। এই যে বাজেট—আজকে ১৯৮৪-৮৫ আর্থিক বছর শেষ হতে আর মাত্র ১২ দিন বাকী আছে এই অবস্থায় আমরা এখানে সাপ্লিমেণ্টারী বাজেট নিয়ে আলোচনা করছি। এই বাজেট পারফর্মেন্স বাজেট নয়। একটা সরকার পরিকল্পনা মত কাজ করছেন এর দ্বারা এটা প্রমাণ হয় না। এটা লজ্জার কথা—আজকে একটা সরকার সাপ্লিমেণ্টারী বাজেট নিয়ে গর্ব করতে পারেন না। মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই সাপ্লিমেণ্টারী বাজেট আজকে এখানে আনা হয়েছে—হয়ত কিছু টাকা আগেই খরচা করা হয়েছে। তাহলে প্রশ্ন আসে কেন সেটা আমাদের আগে জানান হয়নি, কেন গোপন রাখা হল? এতেই প্রমাণ হয় যে, এই সরকার দুর্নীতিকে প্রশ্রয় দিচ্ছেন। স্যার, আমি এই প্রসংগে একটা উদাহরণ দিচ্ছি—অমরপুরে পি. ডব্লিও. ডি.-র কিছু কাজ হয়েছে। সেখানে সুরেশ সাহা নামে একজন লোক ১১ জন ট্রাইবেলের নামে কাজ নিয়েছে। সেই ব্যাপারে খোঁজ নিতে আমাদের মাননীয় বিধায়ক রবীন্দ্র দেববর্মা গিয়েছিলেন। তিনি যখন সেখানে গিয়ে বি. ডি. ও কে বললেন যে রাইমাতে ট্রাইবেলদের আর্থিক অবস্থা খুবই খারাপ, তাদের রোজগারের জন্য কোন পথ নাই, আপনি সেই এলাকাতেও ট্রাইবেলদের কিছু কিছু কাজ দিন। তখন তিনি জানালেন যে, এটা চীফ মিনিষ্টারের নির্দেশ আমাকে যে ভাবে নির্দেশ দেওয়া হয়েছে আমাকে সেই ভাবেই কাজ করতে হবে। তখন তাকে জানান হল যে কাদের কাজ দেওয়া হয়েছে সেই নামগুলি দেওয়ার জন্য এর উত্তরে তিনি জানালেন যে আমি নাম দিতে পারব না, আপনারা যদি পারেন তাহলে বিধান সভায় গিয়ে ফাইট করুন। এই ধরনের কথা বলে একজন বিধায়ককে তুচ্ছ তাচ্ছিল্য করা ঠিক নয়। এই ভাবে আমরা দেখতে পাচ্ছি, এই সরকার বিভিন্ন রকম দুর্নীতির মাধ্যমে কাজ করছেন এর ফলে সব জায়গায় লোকসান হচ্ছে। টি. আর টি. সি ল্যাম্পস, প্যাক্স সর্বত্রই একই অবস্থা। সেজনাই আমি এই সরকারকে সতর্ক করে দিতে চাই যে, জনগন আপনাদের রেহাই দেবেন না, আপনারা এই ভাবে আগুন নিয়ে খেলা করবেন না।

আমি অনুরোধ করব যে শাসকগোষ্ঠি যেন আগুন নিয়ে খেলা না করেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ওরা আগুন নিয়ে খেলা করছেন। লোকসভার নির্বাচনে ভোট দিতে গিয়ে

সাধারণ মানুষ খুন হয়। এরাজ্যে ওরা মানুষের নিরাপত্তার ব্যবস্থা করতে পারছেন না। কাজেই এই সাপ্লিমেণ্টারী বাজেট দিয়ে কি হবে? এটাকে তো আনন্দের সংগে সমর্থন করতে পারছি না। মাননীয় ডেপুটী স্পীকার স্যার, যেখানে আইন শৃঙ্খলার অবনতি সেখানে সি. পি. আই (এম) বা টি. ইউ জে, এস যে কোন দলের মানুষ খুন হতে পারে। সি. পি. আই (এম) দলের মানুষই বা কেন মরবে? এইপ্রশ্ন আজকে রাজ্যের মানুষের। সেটার জবাব এই বামফ্রণ্ট সরকারকে দিতে হবে। আজকে এখানে বাজেট পেশ করা হয়েছে, আবার ২০ তারিখের মিডনাইটে হয় আরেকটা বাজেট নিয়ে আসবে। কারণ এ. ডি. সির নির্বাচন আসছে। এই বাজেটের টাকা দিয়ে কেডার বানাতে হবে, মানুষকে দলে টানতে হবে। তাই ছোটখাট আরেকটা বাজেট আসা অস্বাভাবিক নয়। মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আমরা দেখছি মাননীয় মুখ্যমন্ত্রী উনার পদাধিকার বলে এই রাজ্যের মানুষকে কিভাবে বিভ্রান্ত করছেন। ত্রিপুরা সুন্দরী নারী বাহিনী, ঐ ছামনু না তিন মনু, ওরা বলছে অফিসে গেলে কেউ কক্‌বরক ভাষায় কথা বলছে না। উপজাতী থাকলেও ককবরক ভাষায় কথা বলে না। একটা জাতির ভাষা থাকবে না, তার সংস্কৃতি থাকবে না। এটা হতে পারে না। এই সরকার সেই দিকে নজর দিচ্ছে না। এই সরকার চেষ্টা করছে কি করে উপজাতি যুব সমিতিকে আঘাত দেওয়া যায়। এখানে বিনন্দ জমাতিয়াকে খুন করার ব্যাপারে নানা রকম উস্কানীমূলক বক্তব্য রাখা হচ্ছে। আমরা ক্ল্যারিফিকেশান চাইলে বলে তা দেওয়া হবে না। অথচ বিনন্দ জমাতিয়াকে খুন করার পর মাননীয় মুখ্যমন্ত্রী আগরতলায় কি করে বলেন যে, এই ঘটনা টি, ইউ, জে, এসের লোক করেছে। এটা প্রমাণ করার জন্য বীর বর্ম জমাতিয়াকে গ্রেফতার করা হয়। অমরপুরের আমরা আন্দোলন করেছি যে আত্মসম্পর্ণ করেছে তাদের নিরাপত্তার ব্যবস্থা করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে হবে যে, যারা স্বাভাবিক জীবনে ফিরে আসবে তাদেরকে আর খুন করা হবে না। মাননীয় স্পীকার স্যার, বামফ্রণ্ট সরকার ক্রমান্বয়ে জনজীবনে দুর্নীতির বোঝা চাপিয়ে দিয়ে ত্রিপুরা রাজ্যকে অগ্নিগর্ভ করে তুলছে। জনগণের সমস্ত আশা আকাঙ্খাকে চুরমার করে দিয়েছে। কাজেই আপনারা আত্মসমীক্ষা করুন। পরিকল্পনাহীন খরচ করে যে সাপলি-মেণ্টারী বাজেট এখানে পেশ করা হয়েছে সেটাকে সমর্থন করতে পারি না।

মিঃ স্পীকার :—শ্রীপূর্ণ মোহন ত্রিপুরা।

শ্রীপূর্ণ মোহন ত্রিপুরা :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন, সাপ্লিমেণ্টারী বাজেট সেটাকে সমর্থন করি। সমর্থন করছি এই কারণে যে, ত্রিপুরার সমতল ও পাহাড়ী অঞ্চলের জন্য গরীব মানুষের কল্যাণের জন্য

যে টাকা খরচ করা হয়েছে সেটাই গণতান্ত্রিক পদ্ধতিতে এখানে অনুমোদন চাওয়া হয়েছে। বিরোধী দলের সদস্যরা অবশ্য এটাকে সমর্থন নাও করতে পারেন। কারণ তারা চান যে ত্রিপুরা রাজ্যের মানুষ অভাবে থাকুক। তাহলে তাদেরকে দিয়ে দল ভারী করা যাবে। মাননীয় সদস্য দিবা চন্দ্র রাংখল অবশ্য স্বীকার করেছেন যে বামফ্রণ্ট সরকার সাত বছরে স্বশাসিত জেলা পরিষদের জন্য যে উদ্যোগ নিয়েছে সেটা কংগ্রেস সরকার গত ৩০ বছরেও নিতে পারেনি। গরীব অংশের মানুষ যাতে এই উদ্যোগে অংশ গ্রহণ করতে পারে সেই জন্য এই টাকাটা সরকার খরচ করেছেন। আমরা টি. ইউ. জে. এস. কংগ্রেস বুঝি না, আমরা বি. ডি. সির মিটিং-এ আমরা দিবা চন্দ্র রাংখলকে সভাপতি করেছি।

মাননীয় সদস্য শ্রী দিবা চন্দ্র রাংখলকে সেই ব্লকের সভাপতি নিযুক্ত করেছি। আমাদের মনে কোন বিরোধী মনোভাব নেই। বামফ্রণ্ট সরকার তা চান না সামগ্রিক ভাবে ত্রিপুরা রাজ্যের গরীব অংশের মানুষের যাতে কাজ হয় সেই জিনিষটাই আমরা চাই আজকে বি. ডি. সি. বলুন, পঞ্চায়েত বলুন সমস্ত কিছুতেই ব্যাপক উদ্যোগ নিয়ে কাজ হচ্ছে. এই জিনিষটাতো আমরা কংগ্রেস আমলে দেখি নাই। কংগ্রেস আমলে আমরা বি. ডি. সির মেম্বার ছিলাম, কিন্তু বি. ডি. সিতে কত টাকা খরচ হত বা কত টাকা ধরা হত তাতো আমরা বুঝতেই পারতামনা। আর আজকে যে কোন গাঁও প্রধান, যে কোন মানুষ তা জানতে পারে. বুঝতে পারে। মাননীয় বিরোধী দলের সদস্যরা বলছেন যে, তারা তারা সাপ্লি মেণ্টারী বাজেটকে সমর্থন করতে পারছেন না। কিন্তু আমি তাদেরকে বলতে চাই, ত্রিপুরা রাজ্যের গরীব অংশের মানুষের জন্য কটা টাকা খরচ করেছেন। যা বাজেট করা হতো. তার অর্দ্ধেক টাকাই আবার কেন্দ্রকে তারা ফিরিয়ে দিতেন। ১৯৭২ ইং সাল থেকেই আমরা তা দেখে আসছি। ত্রিপুরার জনসাধারণকে বঞ্চনা করে কেন্দ্রকে খুশি করার জন্য তারা টাকা ফেরৎ পাঠিয়ে দিতেন। কিন্তু বামফ্রণ্ট সরকারে আসার পর এই ঘটনার আর পুনরাবৃত্তি হচ্ছেনা। কেননা ত্রিপুরা রাজ্যের সর্বত্রই উন্নয়নের ব্যাপক কর্মযজ্ঞ চলছে। বামফ্রণ্ট সরকার তো জুমিয়াদের পুনর্বাসন দিচ্ছেনই, তারপর অটোনোমাস ডিষ্ট্রিকটকাউন্সিল সৃষ্টি হওয়ার পর, এ. ডি. সি. ও জুমিয়াদের পুনর্বাসন দিচ্ছেন নানা ধরনের স্কীম করে। এক একটা পরিবারিকে ৬/৭ হাজার টাকা করে দেওয়া হচ্ছে। কংগ্রেস আমলে কয়টা জুমিয়াকে পুনর্বাসন দেওয়া হয়েছিল, এবং যা কয়টা দেওয়া হয়েছিল তাতে টাকা নয়ছয় করা হয়েছে। বামফ্রণ্ট সরকার জুমিয়াদের জন্য যে ব্যাপক উন্নয়নমূলক কাজ করছেন, তা দেখে বিরোধী দলের মাননীয় সদস্যরা নিশ্চয়ই এই অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থন করতে পারবেন না এবং উনারা তাই করছেন। উপজাতি যুব সমিতির সদস্যরা এখানে

অভিযোগ করেছেন যে ট্রাইবেলদের যে কনট্রাক্ট দেওয়া হয় তাতে উপজাতি যুব সমিতির লোকদের দেওয়া হয় না. সি. পি এম দেরই শুধু দেওয়া হয়। আপনাদের এই ধারনাটা ভুল। আপনারা পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট থেকে খোঁজ নিয়ে দেখতে পারেন। সি. পি. আই (এম)-এর সমর্থকরা তো সবাই গরীব. তাদের হাতে তো টাকা নেই। উপ-জাতি যুব সমিতির সমর্থকদের মধ্যে বহু কনট্রাকটর আছে, আমার কাছে তার প্রমান আছে। মিঃ স্পীকার স্যার, এই সাপ্লিমেন্টারী বাজেটের বিরোধীতা করা মানেই ত্রিপুরা রাজ্যের ২২ লক্ষ লোকের বিরোধীতা করা। আমি আশা করব ২২ লক্ষ লোকের কর্মসংস্থান প্রকল্পে হাউস এই অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থন করবেন। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ—আমি মাননীয় সদস্য শ্রী বিধুভূষণ মালাকার মহোদয়কে উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি।

শ্রী বিধুভূষণ মালাকার ঃ—মিঃ স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহোদয় এই সভায় ১৯৮৪-৮৫ ইং সালের যে অতিরিক্ত ব্যায় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন সেটাকে আমি সমর্থন করছি ; কারণ ত্রিপুরা রাজ্যের সামগ্রিক উন্নতির জন্য অতিরিক্ত বায় হয়েছে বলেই আজকে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করতে হয়েছে। যেমন, ওল্ড এইজ পেনশান। কংগ্রেস আমলে তো এই ওল্ড এইজ পেনসান ছিল না। বামফ্রন্ট সরকারে আসার পর এই ওল্ড এইজ পেনসান চালু করেছেন। প্রথমে মাসিক ৩০ টাকা হারে তাদেরকে আর্থিক সাহায্য করা হত, আজকে সেই অংক বাড়িয়ে ৪৫ টাকা করা হয়েছে। সুতরাং অতিরিক্ত খরচ তো হবেই। তারপর ত্রিপুরার গরীব মানুষ যারা অসুস্থ হয়ে পড়েন, সরকার তাদের দায় দায়িত্ব নিয়ে চিকিৎসার ব্যবস্থা করছেন. দিন দিন ঔষধ পত্রের দাম বাড়ছে. তারপর যাদের রক্তের প্রয়োজন, তাদের রক্ত দেওয়ার জন্য সরকারকে ব্যবস্থা করতে হয়। তাই বামফ্রন্ট সরকারের অতিরিক্ত খরচ হচ্ছে। কংগ্রেস আমলেতো ত্রিপুরার গরীব জনসাধা-রণকে এত সুযোগ সুবিধা দেওয়া হত না, তাই তাদের অতিরিক্ত খরচ হওয়ার কোন প্রশ্ন ছিল না. স্যার. আজকে কেন্দ্রীয় সরকার রেল ভাড়া বাড়িয়ে দিয়েছেন। ত্রিপুরা দুর্গমাঞ্চল। এখানে সমস্ত কিছুই রেলের মাধ্যমে বাইরে থেকে আনতে হয়। কাজেই রেল ভাড়া বৃদ্ধির ফলে নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের দাম স্বাভাবিক ভাবেই বাড়বে, এই বর্ধিত ভাড়া কে দেবে ? সরকারকেই দিতে হবে এবং তার জন্য সরকারের অতিরিক্ত খরচও হবে। স্যার, বিগত তিন দশকে কংগ্রেস আমলে কোন মাষ্টার প্ল্যান ছিল না।

## General Discussion on the Supplementary Demands for Grants for 1984-85

বামফ্রন্ট সরকারে আসার পর বিভিন্ন দিক থেকে মাষ্টার প্ল্যান তৈরী করেছেন। কুমারঘাটে কাগজ কল তৈরী করার জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে, সেখানে সিমেন্ট কারখানা করার জন্য সব কিছু তৈরী করা হয়েছে, ফ্রুট প্রসেসিং সেন্টারের, বিশেষ করে আনারস, কাজ চলছে। তারপর ২য় জুট মিল সেখানে করার জন্য প্রচেষ্টা চলছে। সুতরাং আমাদের অতিরিক্ত খরচ তো হবেই।

মিঃ স্পীকার ঃ—মাননীয় সদস্য, আমাদের সময় শেষ। আপনার অসমাপ্ত বক্তব্য আগামীকাল সমাপ্ত করবেন। এই সভা আগামী ২০শে মার্চ, বুধবার, ১৯৮৫ ইং বেলা ১১ ঘটিকা পর্যান্ত মুলতুবী রহিল।

Admitted Starred Question No. 7.

Name of M. L. A. Sri Subodh Ch. Das.

ANNEXURE—"A"

Will the Hon ble Minister-in charge of the Education Department be pleased to state :—

১। ধর্ম্মনগর সরকারী কলেজে ডিগ্রি কোর্স পর্য্যন্ত বিজ্ঞান শাখা চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২। ইহা কি সত্য যে ধর্ম্মনগর মহকুমার বহু ছাত্র ছাত্রী ত্রিপুরার বিভিন্ন কলেজে বিজ্ঞান শাখায় ভর্ত্তি হওয়ার জন্য সিট না পেয়ে বাণিজ্য ও কলা বিষয় নিয়ে পড়াশুনা করতে বাধ্য হচ্ছেন ?

Minister-incharge Answer

১। হ্যাঁ। আগামী সপ্তম পঞ্চ বার্ষিক পরিকল্পনা কালে ধর্মনগর সরকারী কলেজে জীব বিজ্ঞান শাখা চালু করার পরিকল্পনা আছে।

২। ধর্ম্মনগর বিভাগের সমস্ত ছাত্র ছাত্রীদের খবর জানা নাই। তবে বিজ্ঞানে+২ ক্লাশ পাশ করা এবং অল্প নম্বর পাওয়া কিছু সংখ্যক ছাত্র ধর্ম্মনগর কলেজের বাণিজ্য ও কলা বিভাগে ভর্ত্তি হয়েছে।

Admitted Starred Question No—II.

Name of M. L. A.—Shri Subodh Ch. Das.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

১। ১৯৮৪-৮৫ইং আর্থিক বছরের মধ্যে ধর্মনগর বিভাগের জলাবাসা এস. বি. ও দেওছড়া এস. বি. স্কুলকে হাই স্কুলে পরিণত করার কোন পরিকল্পনা আছে কিনা ?

২। বর্তমানে উক্ত দুইটি স্কুলের আওতায় কি পরিমাণ করে ভূমি রয়েছে ( স্কুল ভিত্তিক হিসাব ) এবং

৩। বর্তমানে উক্ত দুইটি বিদ্যালয়ের কোনটিতে কতজন ছাত্র-ছাত্রী আছে ? ( শ্রেণী ভিত্তিক হিসাব )

ANSWER

DEPUTY CHIEF MINISTER : SHRI D. DEB.

১। বিদ্যালয় দুইটি এই বছরই উচ্চ বিদ্যালয়ে উন্নীত করা হইয়াছে।

২। দেওছাড়া উচ্চ বিদ্যালয়ের আওতায় মোট ২.৯৪ একর এবং জলাবাসা উচ্চ বিদ্যালয়ের আওতায় মোট ৫.৬০ একর ভূমি রহিয়াছে।

৩। স্কুল ও শ্রেণী ভিত্তিক ছাত্র ছাত্রী সংখ্যা নিম্নে প্রদত্ত হইল :

| | জলাবাসা উচ্চ বিদ্যালয় | | | দেওছড়া উচ্চ বিদ্যালয় | | |
|---|---|---|---|---|---|---|
| শ্রেণীর নাম | বালক | বালিকা | মোট | বালক | বালিকা | মোট |
| ১ম শ্রেণী | ৩৭ | ৩৭ | ৭৪ | ৭০ | ৫৭ | ১২৭ |
| ২য় শ্রেণী | ২৬ | ২৬ | ৫২ | ৫২ | ৪০ | ৯১ |
| ৩য় শ্রেণী | ৩১ | ৩৬ | ৬৭ | ৫০ | ৩৮ | ৮৮ |
| ৪র্থ শ্রেণী | ৩৪ | ১৩ | ৪৭ | ৩৭ | ৩৮ | ৭৫ |
| ৫ম শ্রেণী | ২৫ | ২০ | ৪৫ | ৪০ | ২০ | ৬০ |
| ৬ষ্ঠ শ্রেণী | ৪২ | ২০ | ৬২ | ৫০ | ৩৫ | ৮৫ |
| ৭ম শ্রেণী | ২৫ | ২০ | ৪৫ | ১৭ | ৩১ | ৫৮ |
| ৮ম শ্রেণী | ১২ | ১২ | ২৪ | ২৮ | ১৮ | ৪৬ |
| মোট | ২৩২ | ১৮৪ | ৪১৬ | ৩৫৪ | ২৭৭ | ৬৩১ |

## Papers Laid on the table
## ( Questions & Answers )

### Admitted Starred Question No. 22.

Name of M. L. A.—Shri Jawhar saha.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। ইহা কি সত্য রামমোহন ফাউণ্ডেশন পরিচালিত বুক ডিপোজিট সেণ্টারগুলি কেন্দ্রীয় গ্রন্থাগারের সক্রিয় সহযোগিতার অভাবে বন্ধ হয়ে আছে ?

২। সত্য হইলে কবে নাগাদ উক্ত বুক ডিপজিট সেণ্টারগুলিকে পুনরায় চালু করা হবে বলে আশা করা যায় ?

৩। নতুন বুক ডিপোজিট সেণ্টার খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

Minister-in-charge Answer.

১। না।

২। প্রশ্ন উঠে না।

৩। আছে

### Admitted Starred Question No. 23

Name of M. L A. Shri Jawhar Shaha

Will the Hon' ble Minister-in-charge of the Education Department be pleased to state. :—

১। ইহা কি সত্য বীরচন্দ্র স্টেট সেণ্ট্রাল লাইব্রেড়ীতে ৬/৭ জন ট্রেনিং প্রাপ্ত গ্রন্থাগাবিক থাকা সত্বেও পাঠকদের পুস্তক নির্বাচনের জন্য কোন পুস্তক তালিকা বা ক্যাটালগ তৈয়ারী করা সম্ভব হয় নাই ?

২। যদি সত্য হয়ে থাকে তবে কবে নাগাদ বীরচন্দ্র সাধারণ গন্থাগারে পাঠকদের জন্য ক্যাটালগ দেওয়া সম্ভব হবে বলে আশা করা যায় ?

Minister-in-charge Answer.

১। ইহা সত্য নয়।

২। আগামী ২/১ মাসের মধ্যেই নূতন ক্যাটালগ দেওয়া হইবে।

Admitted Starred Question No 24.

Name of M· L. A.—Shri Syed Basit Ali,

Will the Hon' ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। ইহা কি সত্য মহকুমাস্থিত সাধারণ গ্রন্থাগার গুলিতে স্থানাভাবের দরুন গ্রন্থাগারে বসিয়া বই পাঠ করিতে পাঠকদের দারুণ অসুবিধা হইতেছে ? এবং

২। সত্য হইলে উক্ত অসুবিধা দূরীকরনের কোন পরিকল্পনা আছে কি ?

Minister-in-charge Answer.

১। হ্যাঁ।

২। ইহা দূরীকরনের জন্য সরকার সচেষ্ট আছেন।

Admitted Starred Question No. 29

Name of M. L. A. :—Syed Basit Ali.

Will the Hon'ble Minister in Charge of the Education Department be pleased to state :—

১) কৃষক ছেলেদের শিক্ষাকেন্দ্র এই নামে ত্রিপুরা সরকারের কোন শিক্ষাকেন্দ্র আছে কিনা ? এবং

২) থাকিলে ঐ গুলি কোন্ কোন্ জায়গায় অবস্থিত এবং ঐ গুলিতে কি কি ধরনের শিক্ষা দেওয়া হয় ?

ANSWER

Deputy Chief Minister : Shri D. Deb.

১) শিক্ষা বিভাগের অধীনে কৃষক ছেলেদের শিক্ষাকেন্দ্র নামে কোন শিক্ষাকেন্দ্র নাই।

২) প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 39

Name of M. L. A. :—Shri Makhan Lal Chakraborty.

Will the Hon'ble Minister in charge of the Social Education Department be pleased to state :—

১) রাজ্যে বর্তমানে কতজন বার্ধক্যভাতা এবং পঙ্গু ভাতা পাইতেছেন ?

Papers Laid on the table
( Questions & Answers )

২) উক্ত বার্ধক্য ভাতার মত রাজ্যের বিধবা মহিলাদের পেনশন দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি ? এবং

৩) বার্ধক্য ভাতার জন্য ৮০ বৎসর বয়স সীমা কমানো ও ভাতার হার বৃদ্ধি করার ব্যাপারে সরকার বিবেচনা করিবেন কি ?

ANSWER

Minister-in-charge : Dy. Chief Minister, Shri Dasaratha Deb

১) রাজ্যে বর্তমানে ১১,৮৯৪ জন বৃদ্ধ এবং ৩৪০৭ জন বিকলাঙ্গ পেনসন পাইতেছেন।

২) এই বার্ধক্য পেনসনের সঙ্গে রাজ্যের বিধবা মহিলাদের পেনসন পাওয়ার পরিকল্পনা সরকারের বর্তমানে নাই।

৩) বর্তমান ৮০ বৎসর থেকে বয়স সীমা কমানোর কোন পরিকল্পনা সরকারের নেই তবে পেনসান হার সরকার ৩০ টাকা থেকে মাসিক ৪৫ টাকা বৃদ্ধি করেছেন।

Admitted Starred Question No. 61

Name of Member :—Shri Buddha Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। বিশালগড় ব্লক অন্তর্গত সিপাহীজলা Tribal বোর্ডিং-এর সিট সংখ্যা বৃদ্ধি করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২। যদি থাকে তবে তাহা কবে পর্য্যন্ত করা হবে বলে আশা করা যায় ?

৩। যদি না থাকে তার কারণ ?

ANSWER.

Minister-in charge :— Shri D. Deb.

১। হ্যাঁ।

২। এখনই ঠিক করিয়া বলা সম্ভব নয়

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 76

Name of M. L. A. Sri Monoranjan Majumder.

Will the Hon' ble Ministr-in-charge of the Education Department be pleased to state :—

১। ইহা কি সত্য বিলোনিয়া মহা বিদ্যালয়ের বিজ্ঞান বিভাগের ছাত্রদের Practical পরীক্ষা দেওয়ার জন্য আগরতলায় আসতে হয় ?

২। সত্য হইলে ছাত্র-ছাত্রীদের এই অসুবিধা দূরীকরনে জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা ?

৩। উক্ত কলেজে কোন্ কোন্ বিষয়ের কতজন অধ্যাপক আছেন ? এবং

৪। উক্ত মহাবিদ্যালয়ের কোন্ কোন্ বিষয়ে ছাত্র-ছাত্রীদের Hons নিয়ে পড়ার সুযোগ আছে ?

Minister-in-chraege Answer,

১। হাঁ।

২। ১৯৮৫ সাল থেকে বিলোনীয়া কলেজে বিজ্ঞান বিভাগের Practical পরীক্ষা নেওয়ার ব্যবস্থা করা হচ্ছে।

৩। বর্তমানে বিজ্ঞান বিভাগে ৫ (পাঁচ) জন অধ্যাপক আছেন। Botany—2,200 logy—1, Physology—2 জন।

৪। বাংলা, ইংরেজী, দর্শন এবং ইতিহাস বিষয়ে Hons নিয়ে ছাত্র ছাত্রীদের পড়বার সুযোগ আছে।

Admitted starred question No. 79.

Name of M. L. A. Shri Tarani Mohan Sinha.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

১। ত্রিপুরা রাজ্যে মণিপুরী বিষ্ণুপ্রিয়াও মৈতেই এই দুই ভাষার ৫ম শ্রেণী পর্যন্ত শিক্ষাদানের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২। থাকিলে তাহা কবে নাগাদ চালু করা হবে বলে আশা করা যায় ?

৩। না থাকিলে উক্ত দুই ভাষায় শিক্ষাদানের ব্যবস্থা চালু না করার কারণ ?

